লাথি মেরে
আমাকে এই পৃথিবী থেকে হটায়
আমি এই মাটি কামড়ে পড়ে থাকলাম।
যতক্ষণ বরাবরের মতো
মানুষের কাজ স্বাস্থ্য খাদ্য শিক্ষা নিরাপত্তার
একটা ভালো ব্যবস্থা না হচ্ছে
ততক্ষণ
মৃত্যুর গলায় পা দিয়ে হলেও আমি বাঁচব।

তারপর জীবন যখন খুব ক'রে সাধবে
তখন ভেবে দেখব
যাব কি যাব না।।

## ছাপ

কেউ দেয় নি কো উলু
কেউ বাজায় নি শাঁখ,
কিছু মুখ কিছু ফুল
দিয়েছিল পিছুডাক।

পরনে ছিল না চেলি
গলায় দোলে নি হার;
মাটিতে রঙিন আশা
পেতেছিল সংসার।

আকাশের নীল গায়ে
শপথের ইস্পাত;
দরজায় পিঠ দিয়ে
বাইরে গভীর রাত।

সারা বাড়ি থমথমে
সিঁড়ি একদম চুপ;
দেয়ালে নাচায় ধোঁয়া
জানলায় রাখা ধূপ।

মুঠো মুঠো তারা নিয়ে
কড়ি খেলছিল মেঘ:
ভুলে গেছে বুঝি হাওয়া
ঝড়ঝঞ্ঝার বেগ!

হঠাৎ যে কোথা থেকে
ছুটে এসেছিল ঝড়;
ঢেউয়ের চূড়ায় উঠে
দুলে উঠেছিল ঘর।

দু জোড়া বন্ধ ঠোঁটে
থেমে গিয়েছিল গান;
চোখে রেখেছিল হাত
টেবিলের বাতিদান।

জীবনের হ্রদে স্মৃতি
চোখ বুঁজে দিল ঝাঁপ;
ভিজিয়ে সে-জলছবি
তুলে নিল এই ছাপ।।

## আলো থেকে অন্ধকারে

### এ শহরে

যেখানে গাছের নীচে
ঘাড় হেঁট ক'রে
চোখ রেখে একদৃষ্টে
কালো কালো খোয়া-ওঠা পিচে,
সংসারের ভাব দ্বন্দ্ব ভালো মন্দ ইত্যাকার
নানান বিষয়ে
ভাবনায় নিগূঢ় হয়ে
নখ খুঁটছে
মাথায় ঘোমটা দেওয়া আলো

সেখানে দাঁড়ালো
সারা অঙ্গে পাউডারের খড়ি মেখে
ভয় ভালোবাসা লজ্জা
সমস্ত ঘুচিয়ে
দুই বুকে তীক্ষ্ণ দুটি বল্লম উঁচিয়ে
ক্ষণকাল

তারপর
রাস্তার অপেক্ষমাণ ভিড় থেকে
গেঁথে নিয়ে রাত্রের শিকার
ময়দানের দিকে গেল হেঁটে

যেখানে সভ্যতা ভুলে
খালি পেটে
নখে দাঁতে জিভে দিয়ে ধার
দু পাশে দাঁড়িয়ে উঠে
হিংস্র অন্ধকার
টান মেরে খুলে দেবে নরকের দ্বার॥

## পা রাখার জায়গা

পৃথিবীটা যেন রাস্তার খেঁকি-কুকুরের মতো
পোকার জ্বালায়
নিজের ল্যাজ কামড়ে ধ'রে
কেবলি পাক খাচ্ছে;
আর একটা প্রকাণ্ড ফাঁকা প'ড়ো বাড়িতে
তার বিকট আর্তনাদই হল
জীবন

এই রকমের একটা শক্ত খোলসে ঢাকা
তরল বিষয়ের ওপর
মনকে তা দিতে বসিয়ে
একজন
একটা চাবির গোছা
দু-হাতে ঢালা-উপুড় করতে করতে

হেঁটে
রাস্তা পার হচ্ছিল

হঠাৎ ঘ্যাঁচ ক'রে শব্দ।
আর সঙ্গে সঙ্গে লাফিয়ে ফুটপাথে ওঠা।

কী কারণে বুক ধড়াস ধড়াস করছে,
কেনই বা গলা শুকিয়ে কাঠ,
এসব তলিয়ে ভালো ক'রে বুঝে নেবার জন্যে
রেলিঙে ঠেস দিয়ে একটু দাঁড়াতে হল।
এক কথায়,
মাতালের মতো ভুরু উঁচিয়ে
চোখ গুগলি ক'রে তাকানো চারটে চাকা
আর একটু হলেই
তাকে একটা বিশ্রী ব্যাপারের মধ্যে জড়িয়ে
ফেলছিল।

ছোকরার আক্কেল দেখে এক বুড়ো
ছানি-কাটা চোখের চশমাটা তার মুখের গোড়ায়
দূরবীনের মতো করে ধরে,
ডান হাতের লাঠিটা মাটি ছেড়ে ঈষৎ তুলে,
মুখ বুঁজে নাকের দুটো বড় ফুটো দিয়ে
আর হাতের লাঠিটা দিয়ে খুব জোরে
'হুঁঃ' আর 'ঠকাস'
এই দুটো শব্দ বার ক'রে
যেদিক দিয়ে উজিয়ে এসেছিল সেই দিকেই ফের
চলে গেল।

বিরক্ত হয়ে চাবির গোছাটা পকেটে রাখতে গিয়ে
নজরে প'ড়ল
গোটা রাস্তা তার দিকে ফিরে
তাকে আঙুল দিয়ে শনাক্ত করছে।
নিজেকে একটু একা পাবার জন্যে
তাড়াতাড়ি ভিড়ের মধ্যে সে গা ঢাকা দিল।

একটু হেঁটে যাবার পর একটা চায়ের দোকান।
গরম কাপের ছ্যাঁকায়
মনটা ঠাণ্ডা হল।
সামনের ফুটপাথে কৃষ্ণচূড়া গাছের নীচে
উবু হয়ে বসে লোহার কড়াইয়ের একটা উনুন
হাওয়ার মুখে খই ফুটিয়ে
কাঠকয়লার আগুনে ভুট্টাগুলোকে পোড়াচ্ছে।
মাটিতে চাপ-চাপ রক্তের মতো ফুল;
ভুট্টার রং মানুষের গায়ের মতো।

খালি কাপটা ঠেলে সরিয়ে দিয়ে
লোকটা হঠাৎ উঠে পড়ল।
তিন নয়া পয়সার মিঠে পানে
মুখটা মিষ্টি ক'রে
মোড়ের ওপর খানিকক্ষণ দাঁড়িয়ে
হাওয়ায় বুক ভরে নিশ্বাস নিল।

তারপর লক্ষহীনভাবে ঘুরতে ঘুরতে
পা ধরে যাওয়ায়
যেখানে এসে সে দাঁড়াল, সেখানে সামনেই একটা
শো-কেস।
ভেতরে খুব বাহারে সব জিনিস
আহ্ হা! রেফ্রিজারেটার! বেশ রেডিওটা! ওহো,
তাহলে অনেক সুন্দর সুন্দর জিনিস
এখন বেশ শস্তায় বাজারে পাওয়া যাচ্ছে!
একটা ভালো শাড়ি আর মেয়ের একটা লাল ফ্রক
কেনা দরকার অনেক দিন থেকে বলেছিল বটে।
ঘড়ি কিনব
সবুর করো, আরেকটু শস্তা হোক।
আচ্ছা, একটা ইলেকট্রিক ক্ষুরের দাম কত?
এহে, দাম-লেখা কাগজটা পেছন ফিরে রয়েছে।

তারপর সে গালে হাত দিয়ে বুঝতে চেষ্টা করল
এখুনি কামাবার দরকার আছে কিনা।
কাঁচের গায়ে ছায়া পড়েছে,

আরও একটু কাছে সরে গেল।
জামা নয়, শাড়ি নয়, রেডিও নয়, ঘড়ি নয়,—
কী আশ্চর্য—
কাঁচের গায়ে অবিকল সে নিজেকে দেখতে পাচ্ছে;
তার সামনে আস্ত একটা মানুষ
বুক টান ক'রে দাঁড়িয়ে।
দেখে সে যেন এই প্রথম আবিষ্কার করল
পৃথিবীর
জীবনের
সমস্ত শূন্যতা ভরিয়ে দেবার ক্ষমতা রাখে
যে দুটো হাত—
কী আশ্চর্য, সে হাত দুটো
সমস্তক্ষণ তো তার পাশাপাশিই ছিল॥

তারপরই একটা ভর্তি বাসের হাতল ধরে
ছুটতে ছুটতে—
সেই লোকটির মালকোঁচা-মারা আস্তিন-গোটানো
বাজখাঁই গলা শোনা গেল :

'হাতটা সরিয়ে নিন না, মশাই!
ও দাদা, একটু এগিয়ে যান—
দয়া ক'রে,
স্যার, একটু পা রাখার জায়গা'॥

## মেজাজ

থলির ভেতর হাত ঢেকে
শাশুড়ি বিড়বিড় বিড়বিড় ক'রে মালা জপছেন;
বউ
গটগট গটগট ক'রে হেঁটে গেল।

আওয়াজটা বেয়াড়া; রোজকার আটপৌরে নয়।
যেন বাড়িতে ফেরিঅলা ডেকে
শখ ক'রে নতুন কেনা হয়েছে।

সুতরাং
মালাটা থেমে গেল; এবং
চোখ দুটো বিষ হয়ে
ঘাড়টাকে হেলিয়ে দিয়ে যেদিকে বউ যাচ্ছিল
সেইদিকে ঢলে পড়ল।
নীচের চোয়ালটা সামনে ঠেলে
দাঁতে দাঁত লাগল।

বিলক্ষণ রাগ দেখিয়ে
পরমুহূর্তেই শাশুড়ির দাঁত চোখ ঘাড় চোয়াল
যে যার জায়গায় ফিরে এল।
তারপর সারা বাড়িটাকে আঁচড়ে আঁচড়ে
কলতলায়
ঝমর ঝম খনর খন ক্যাঁচ ঘ্যাঁষঘিঁষ ক্যাঁচর ক্যাঁচর
শব্দ উঠল।
বাসনগুলো কোনোদিন তো এত ঝাঁঝ দেখায় না—
বড় তেল হয়েছে।

ঘুরতে ঘুরতে মালাটা দাঁড়িয়ে পড়ল।
নোড়া দিয়ে মুখ ভেঙে দিতে হয়—
মালাটা একবার ঝাঁকুনি খেয়ে
আবার চলতে লাগল।

নাকে অস্ফুট শব্দ ক'রে
থলির ভেতর পাঁচটা আঙুল হঠাৎ
মালাটার গলা টিপে ধরল—
মিন্‌সের আক্কেলও বলিহারি!
কোত্থেকে এক কালো অলক্ষুণে
পায়ে খুরঅলা ধিঙ্গি মেয়ে ধরে এনে
ছেলেটার গলায় ঝুলিয়ে দিয়ে চলে গেল।
কেন? বাংলাদেশে ফরসা মেয়ে ছিল না?
বাপ অবশ্য দিয়েছিল থুয়েছিল—
হ্যাঁ, দিয়েছিল!
গলায় রসুড়ি দিয়ে আদায় করা হয়েছিল না?

এবার মালাটাকে দয়া ক'রে ছেড়ে দেওয়া হল।
শাশুড়ির মুখ দেখে মনে হচ্ছিল
থলির ভেতর হাত ঢুকিয়ে দিয়ে এই সময়ে
কী যেন তিনি লুকোচ্ছিলেন।
একটা জিনিস—
ক'মাস আগে বউমা
মরবার জন্যে বিষ খেয়েছিল।
ভাশুরপো ডাক্তার না হলে
ও-বউ এ-বংশের গালে ঠিক চুনকালি মাখাত।
কেন? অসুখ ক'রে মরলে কী হয়?
ঢঙি আর বলেছে কাকে!

হাতে একরাশি ময়লা কাপড় নিয়ে
কালো বউ
গটগট গটগট ক'রে সামনে দিয়ে চলে গেল।

নাঃ, আর বাড়তে দেওয়া ঠিক নয়।
'বউমা—'
'বলুন।'
উঁহু, গলার স্বরটা ঠিক কাছা-গলায়-দেওয়ার মতো নয়,
বড্ড ন্যাড়া।
হঠাৎ এই দেমাক এল কোত্থেকে?
বাপের বাড়ির কেউ তো
ভাইফোঁটার পর আর এদিক মাড়ায় নি?

বাড়িটা যেন ঝড়ের অপেক্ষায়
থমথম করছে।
ছোট ছেলে কলেজে;
মেজোটি সামনের বাড়ির রোয়াকে ব'সে
রাস্তায় মেয়ে দেখছে;
ফরসা ফরসা মেয়ে
বউদির মতো ভূষণ্ডি কালো নয়।
বালতি ঠনঠনিয়ে

বউ যেন মা-কালীর মতো রণরঙ্গিণী বেশে
কোমরে আঁচল জড়িয়ে
চোখে চোখ রেখে শাশুড়ির সামনে দাঁড়ালো।

শাশুড়ির কেমন যেন
হঠাৎ গা ছমছম করতে লাগল।
তাড়াতাড়ি থলির মধ্যে হাতটা লুকিয়ে ফেলে
চোখ নামিয়ে বললেন: আচ্ছা থাক, এখন যাও।
বউ মাথা উঁচু ক'রে
গটগট গটগট ক'রে চলে গেল!

তারপর একা একা পা ছড়িয়ে ব'সে
মোটা চশমায় কাঁথা সেলাই করতে করতে
শাশুড়ি এ-ফোঁড় ও-ফোঁড় হয়ে ভাবতে লাগলেন
বউ হঠাৎ কেন বিগড়ে গেল
তার একটা তদন্ত হওয়া দরকার।

তারপর দরজা দেবার পর
রাত্রে
বড় ছেলের ঘরে আড়ি পেতে
এই এই কথা কানে এল—

বউ বলছে: 'একটা সুখবর আছে।'
পরের কথাগুলো এত আস্তে যে শোনা গেল না।
খানিক পরে চকাস চকাস শব্দ,
মা হয়ে আর দাঁড়াতে লজ্জা করছিল।
কিন্তু তদন্তটা শেষ হওয়া দরকার—
বউয়ের গলা, মা কান খাড়া করলেন।
বলছে: 'দেখো, ঠিক আমার মতো কালো হবে।'
এরপর একটা ঠাস ক'রে শব্দ হওয়া উচিত।
ওমা, বউমা বেশ ডগমগ হয়ে বলছে :
'কী নাম দেবো, জানো?
আফ্রিকা।
কালো মানুষেরা কী কাণ্ডই না করছে সেখানে॥'

# ফলশ্রুতি

ফলের দোকানের সামনে
একসময়ে একটা বাঁধা হরিণ
গলার শেকলে টান পড়িয়ে
আড়চোখে এই শহরটাকে দেখত।

কোনোরকম আড়াল না নিয়ে,
কোথাও মাথা না গুঁজে—
সরাসরি আকাশের দিকে মুখ রেখে
দিব্যি চিৎপটাং হয়ে পড়ে আছে ডাকাবুকো রাস্তাটা।

সকাল হলেই
অলিগলি আর গাড়িবাড়ির আড়াল থেকে
কলকল ক'রে বেরিয়ে পড়ত মানুষ;
তারা সামনে দিয়ে হনহনিয়ে যেত—
নিশ্চয় শিকারে।

বাসগুলো মোড় নিত হুমহাম শব্দে;
তাদের বন্ধ খাঁচায় গর্‌র্‌ গর্‌র্‌ করত
ছোট ছোট বাঘের বাচ্চা,
ট্রামগুলো  চলে গেলেই
তারের খেলা দেখাতে দেখাতে যেত
ছুরিতে শান দেবার একটানা হিসহিস শব্দ।
ফুটপাথের কোলের কাছে কোথাও
তৃষ্ণার জল গড়িয়ে গড়িয়ে পড়ত খাদে—
সামনে একটা থাম থাকায় দেখা যেত না।
মাঝে মাঝে হাওয়ায় উড়ে আসত বিড়ির পাতা—
তাতে নানা মাপের জানলা-দরজা ফোটানো;
তার ভেতর দিয়ে মুখ বাড়িয়ে এ শহরকে দেখতে চাইত
দূরের এক ঘোমটা দেওয়া অরণ্য।

ফলের দোকানের সামনে দিয়ে আসতে যেতে
লোকে হঠাৎ দাঁড়িয়ে পড়ত—
বাঃ, কী সুন্দর!

দেখো, দেখো ঠিক ছবির মতন!
হরিণটা মুখ বিষ ক'রে তাকাত।
সুন্দর? মরণ আর কি! তার দাঁত কড়মড় করত।
গলায়-শেকল-পরানো এই পোষা প্রভুভক্ত 'সুন্দর' শব্দটা
তার কিছুতেই আর বরদাস্ত হচ্ছিল না।
তার নাকের কাছে ঘোরাফেরা করছিল একটা আঁশটে সন্দেহ
শহর-বসানো এই অরণ্যের ভেতরে ভেতরে
আসলে খুব হিংস্র একটা ব্যাপার চলেছে।
মানুষ মানুষকে আর
মানুষকে মানুষ এখানে শিকার করছে,
কিন্তু রক্তের কোনো দাগ কোথাও রাখা হচ্ছে না।
'বাঃ, কী সুন্দর' বলে একটা দারুণ নিষ্ঠুরতাকে চাপার চেষ্টা চলেছে।

বাঁধা হরিণের মনে হল
এর চেয়ে ঢের ভাল হত যদি তার প্রাণ-হাতে-করা সৌন্দর্য
মানুষ জঙ্গলে দাঁড়িয়ে একাগ্র লক্ষ্যে ধনুকে টঙ্কার তুলে দেখত।
ঢের ভাল ছিল সেই অকপট স্থূল ব্যবহার
আগুনে চড়ে
যা রসনায় গিয়ে মানুষকে তবু যা-হোক হৃষ্টপুষ্ট করত।
সন্দেহটা চারিদিকে ক্রমশ পচতে থাকায়
হরিণের মুখে
পয়সা দিয়ে কেনা ঘাস আর রুচল না—
ঠোঁটের সামনে
যেমন তেমনি উপুড় হয়ে রইল।

শেষে একদিন
গলার শেকল খুলে রেখে
সেই হরিণকে
নড়বড়ে লোহার চাকাওয়ালা একটা গাড়ির ঘাড়ে চড়ে
ড্যাডাং-ড্যাং-ড্যাডাং-ড্যাং শব্দে
ঠ্যাং আকাশে আর চোখ কপালে তুলে
মহানন্দে এই শহরের বাইরে চলে যেতে দেখা গেল॥

## ছেই

ভাজা ইলিশের গন্ধে গলি ছেড়ে কিছুতেই নড়তে চায় না হাওয়া।
বুড়োরা গিয়েছে পার্কে ক্ষিধে করতে। পাঁচিলে বেড়াল দিচ্ছে ডন;
কেননা আল্‌সেয় কাক। গালে হাত দিয়ে ভাবছে এক বোকা হাবা—
হায়, মেয়েটির আজ পাকা-দেখা! পাত্র কিনল মেড-ইন-লণ্ডন।
হাতে আরশি। গোঁফ ছেঁটে বাবু দেন আপনাকে আপনি বাহাবা।
রাস্তায় রজনীগন্ধা হেঁকে যাচ্ছে। কেনো ফুল এক-আধ ডজন।
রোয়াকে বসেছে আড্ডা পুরোদমে। আজ কিন্তু চা শুধু, টা নেই।
আকাশটা দেখা যায় না; দেখা গেলে মনে পড়ত কবিতা-টবিতা।
দমকল পুরুত গেল ঘণ্টা নেড়ে! কিছু একটা ঘটেছে কাছেই।
এখনও পোকায় খায়নি ট্রাঙ্কে তোলা তার সেই সুন্দর ছবিটা।
ঠিকে-ঝি বাসন মেজে চলে গেছে। কলে জল পড়ছে তো পড়ছেই,
চোখের জলের মতো। হায়, আজ পাকা-দেখা। অমনি পাকা গিন্নি পৃথিবীটা
শাড়ির আঁচলে হাওয়া নেড়ে দিয়ে বলে উঠল—ছেই-ছেই-ছেই॥

## দূর থেকে দেখো

আমি আমার ভাবনাগুলোকে
চামচে ক'রে নাড়তে থাকব—
অন্য কোনো টেবিল থেকে তুমি শুনো।

সামনে দাঁড় করানো থাকবে কাপ
আমার কোলের ওপর দুটো আঙুল
কুরুশকাঠির মতো বুনবে
স্মৃতির জাল—
তুমি অন্য কোনো টেবিল থেকে দেখো।

তারপর
যখন জুড়িয়ে জল হয়ে যাবে সময়
চেয়ারে শব্দ ক'রে আমি উঠে পড়ব
পেছনে একবারও না তাকিয়ে
আমি চলে যাব
যেখানে বাড়িগুলোর গায়ে
চাবুক মারছে বিদ্যুৎ
যেখানে গাছগুলোকে চুলের মুঠি ধরে

মাটিতে ফেলে দিতে চাইছে হাওয়া
যেখানে বন্ধ জানলায় নখ আঁচড়াচ্ছে
হিংস্র বৃষ্টি।

তুমি দূর থেকে দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখো।।

## এই পথ

চোখে চোখ পড়তে

পুরনো বন্ধুত্ব
একটু হেসে
হাত নেড়ে চলে গেল।

কাঁচের গায়ে চোখ রেখে
পেছনে ফিরে একবার চাইলেই
দূর থেকে দেখতে পেত—

ময়রার দোকানের
কান-বেঁধানো এক উটকো শালপাতা
একটা মধুর স্মৃতি ঠোঁটে ক'রে নিয়ে
ডানাভাঙা পাখির মতো
একটু উড়তে চেষ্টা করেছিল

তাকে জুতোর তলায় চেপে,
চারিদিকে তাকিয়ে,
ভাল ক'রে গাড়িঘোড়া দেখে
তারপর খুব সাবধানে
আমি রাস্তা পার হলাম।

২
বুড়োধাড়ি গাছ

যেন কোমরে ঘুনসি বেঁধে
দিগম্বর সেজে দাঁড়িয়ে আছে।

ভাঙা জং-ধরা লোহার বেড়াটার গায়ে
দড়ির আগুনে
নিভে-যাওয়া সিগারেটটা ধরাতে গিয়ে
হাসি পেল।

একদল লোক হরিবোল দিতে দিতে
খই ছড়িয়ে গেছে রাস্তায়
একদল কাক তাই
খুঁটে খুঁটে খাচ্ছে।

৩

কলের জল চুঁইয়ে চুঁইয়ে পড়ছে—

ছলাৎ চ্ছল ছলাৎ চ্ছল
ঝাঁঝরিতে জল পড়ার শব্দ।

মাথার ওপর একটানা দীর্ঘ তারে
ছড় টেনে
ঝড়ের সুর বাজাতে বাজাতে গেল
একটা মন্থর ট্রাম!

তারপর আবার ছলাৎ চ্ছল ছলাৎ চ্ছল
জল চুঁইয়ে চুঁইয়ে পড়ছে
ঝাঁঝরিতে।

৪

আমি আজও ভুলি নি

সামনে-পেছনে সশস্ত্র পাহারা
আকাশ পত্রজালে ঢাকা
আমরা বন্দীর দল
পাথরে পা টিপে টিপে উঠছি।

হঠাৎ আমরা কথা বন্ধ করলাম

তারপর কান পেতে শুনতে লাগলাম
স্তব্ধ পাহাড়ে
ছলাৎ চ্ছল ছলাৎ চ্ছল
এক অদৃশ্য ঝর্নার শব্দ।

একটা ঘুড়ি কেটে এসে পড়তেই
রাস্তায় খুব হল্লা হল।
পুলিশের কালো গাড়ি এসে থামতে
কে একজন পেছন থেকে বলল—

মিছিল এই পথ দিয়েই যাবে।।

## মুখুজ্যের সঙ্গে আলাপ

১

আরে! মুখুজ্যে মশাই যে! নমস্কার, কী খবর?
আর এই লেখা-টেখা সংসার-টংসার এই নিয়েই ব্যস্ত।
তা বেশ। কিন্তু দেখো মুখুজ্যে,
আমার এই ডানদিকটাকে বাঁদিক
আর বাঁদিকটাকে ডানদিক ক'রে
আয়নায় এভাবে ঘুরিয়ে দেওয়া—
আমি ঠিক পছন্দ করি না।
তার চেয়ে এসো, চেয়ারটা টেনে নিয়ে
জানলায় পা তুলে বসি।
এককাপ চায়ে আর কতটা সময়ই বা যাবে?

দেশলাই? আছে।
ফুঃ, এখনও সেই চারমিনারেই রয়ে গেলে।
তোমার কপালে আর ক'রে খাওয়া হল না দেখছি।
বুঝলে মুখুজ্যে, জীবনে কিছুই কিছু নয়
যদি কৃতকার্য না হলে।

২

আকাশে গুড়গুড় করছে মেঘ—

ঢালবে।
কিন্তু খুব ভয়ের কিছু নেই;
যুদ্ধ না হওয়ার দিকে।
আমাদের মুঠোয় আকাশ;
চাঁদ হাতে এসে যাবে।

ধ্বংসের চেয়ে সৃষ্টির,
অন্ধকারের চেয়ে আলোর দিকেই
পাল্লা ভারী হচ্ছে।

ঘৃণার হাত মুচড়ে দিচ্ছে ভালবাসা।
পৃথিবীর ঘর আলো ক'রে—
দেখো, আফ্রিকার কোলে
সাত রাজার ধন এক মানিক
স্বাধীনতা।
পাজির পা-ঝাড়াদের আগে যারা কুর্নিশ করত
এখন তারা পিস্তল ভরছে।
শুধু ভাঙা শেকলগুলো এক জায়গায় জুটে
এই দিনকে রাত করবার কড়ারে
ডলারে ফলার পাকাবার
ষড়যন্ত্র আঁটছে।

পুরনো মানচিত্রে আর চলবে না হে,
ভূগোল নতুন ক'রে শিখতে হবে।
আর চেয়ে দেখো,
এক অমোঘ নিয়মের লাগাম-পরা
ঘটনার গতি
পাঁজির পাতায় রাজজ্যোতিষীদের
দৈনিক বেইজ্জত করছে।

ধনতন্ত্রের বাঁচবার একটাই পথ
আত্মহত্যা।
দড়ি আর কলসি মজুত
এখন শুধু জলে ঝাঁপ দিলেই হয়।

পৃথিবীকে নতুন ক'রে সাজাতে সাজাতে
ভবিষ্যৎ কথা বলছে, শোনো,
ক্রুশ্চভের গলায়।

নির্বিবাদে নয়, বিনা গৃহযুদ্ধে
এ মাটিতে
সমাজতন্ত্র দখল নেবে।
হয়ত একটু বাড়াবাড়ি শোনাচ্ছে
কিন্তু যখন হবে
তখন খাতা খুলে দেখে নিও
অক্ষরে অক্ষরে সব মিলে যাচ্ছে।

৩

দেখো মুখুজ্যে, মাঝে মাঝে আমার ভয় করে
যখন অমন সুন্দর বাইরেটা
আমার এই আগোছালো ঘরে হারিয়ে যায়।

যখন দেখি ঠিক আমারই মতন দেখতে
আমার দেশের কোনো ভাই
উলিঝুলি ছেঁড়া কাপড়ে
আমাকে কাঁদাতে পারবে না জেনেও
ব'লে ব'লে দুঃখের কথাগুলোতে ঘাঁটা পড়ায়—
আমার লজ্জা করে।

পাঞ্চেতের এক সাঁওতাল কুলি দেখতে দেখতে
ওস্তাদ ঝালাইমিস্ত্রি হয়েছিল—
এখন আবার তাকে গাঁয়ে ফিরে গিয়ে পেটভাতায়
পরের জমিতে আদ্যিকালের লাঙল ঠেলতে হচ্ছে।
এক জায়গায় রুগী ডাক্তার অভাবে মরছে,
অন্য জায়গায় ডাক্তার রুগী অভাবে মরছে।
কেন হয়?
কেন হবে?

আমি দেখে এসেছি নদীর ঘাড় ধরে
আদায় করা হচ্ছে বিদ্যুৎ—

ভালো কথা।
কলে তৈরি হচ্ছে বড় বড় রেলের ইঞ্জিন—
খুব ভালো।
মশা মাছি সাপ বাঘ তাড়িয়ে
ইস্পাতের শহর বসেছে—
আমরা সত্যিই খুশি হচ্ছি।

কিন্তু মোটেই খুশি হচ্ছি না যখন দেখছি—
যার হাত আছে তার কাজ নেই,
যার কাজ আছে তার ভাত নেই,
আর যার ভাত আছে তার হাত নেই।

তবু যদি একটু পালিশ থাকত।
তা নয়,
মুচির দোকানের লাশে-চড়ানো জুতোর মতো
মাথার ওপর ঝুলছে।

গদিতে ওঠবস করাচ্ছে
টাকার থলি।
বন্ধ মুখগুলো খুলে দিতে হবে
হাতে হাতে ঝনঝন ক'রে ফিরুক।
বুঝলে মুখুজ্যে, সোজা আঙুলে ঘি উঠবে না
আড় হয়ে লাগতে হবে।

৪

যারা হটাবে
তারা এখনও তৈরি নয়।
মাথায় একরাশ বইয়ের পোকা
কিলবিল' করছে:
চোখ খুলে তাকাবার
মন খুলে বলবার
হাত দিয়ে নেড়েচেড়ে দেখবার—
মুখুজ্যে, তোমার সাহস নেই।

আগুনের আঁচ নিভে আসছে
তাকে খুঁচিয়ে গনগনে ক'রে তোলো।
উঁচু থেকে যদি না হয়
নীচে থেকে করো।

সহযোদ্ধার প্রতি যে ভালোবাসা একদিন ছিল
আবার তাকে ফিরিয়ে আনো;
যে চক্রান্ত
ভেতর থেকে আমাদের কুরে কুরে খাচ্ছে
তাকে নখের ডগায় রেখে
পট্ ক'রে একটা শব্দ তোলো॥

দরজা খুলে দাও,
লোকে ভেতরে আসুক।

মুখুজ্যে, তুমি লেখো॥

আকৈশোর আমার কবিতার অক্লান্ত পাঠক

রমাকৃষ্ণ মৈত্র

বন্ধুবরেষু

## তোমাকে বলিনি

আকাশে তুলকালাম মেঘে
যেন বাজি ফোটানোর আওয়াজে
কাল তোমার জন্মদিন গেল।

ঘরে বৃষ্টির ছাঁট এলেও
জানলাগুলো বন্ধ করি নি—
আলো-নেভানো অন্ধকারে
থেকে থেকে ঝিলিক-দেওয়া বিদ্যুতে
আমি দেখতে পাচ্ছিলাম তোমার মুখ।

আর মাঝে মাঝে
হাওয়া এসে নড়িয়ে দিয়ে যাচ্ছিল
তোমাকে ভালোবেসে দেওয়া
টেবিলে রাখা
গুচ্ছ গুচ্ছ ফুল।

কাল কেন আমি ঘুমোতে পারিনি
তোমাকে বলিনি—

আমাব ফেলে-দেওয়া লেখার কাগজটা নিয়ে
শয়তান বেড়ালটা
কাল সারা রাত খেলেছে।

তোমাকে বলিনি—
দজ্জাল ঘড়িটা
একদিন আমাকে বাজিয়ে দেখে নেবে ব'লে
টিকটিক শব্দে শাসিয়েছে।

তোমাকে বলিনি—

মাটিতে মিশে যাবার পর
আমরা দুজনে কেউই কাউকে চিনব না।

আর দেখ,

তোমাকে বলাই হয়নি
এবার রথের মেলায়
কী কী কিনব—

মেয়ের জন্যে তালপাতার ভেঁপু
তোমার জন্যে ফলফুলের চারা
আর বাড়ির জন্যে
সুন্দর পেতলের খাঁচায়
দুটো বদ্‌রিকা পাখি॥

## জলছবি

ক্যালেণ্ডারে হাত দিস নে,
যা ভাগ্‌, বোকা হাবা!

চেয়ার খালি। জানলা খোলা।
নিরক্ষর হাওয়া
বারে বারে একই বইয়ের
ওলটাচ্ছে পাতা।

ঘড়ির কাঁটায় হাত দিস নে,
সময় গোনাগাঁথা।

বারান্দায় ফুলের টব,
মেঝেয় ছাড়া চটি,
ব'সে ব'সে শুঁড় নাড়াচ্ছে
মাটির প্রজাপতি।

টেবিলঝাড়া পাখির-পালক
ঘরের মধ্যে ওড়ে
খাটের তলায় ছেঁড়া চিঠিটা
বেড়ায় ন'ড়ে-চ'ড়ে।

পা আকাশে, হাত নামানো—
রেলিঙে সার বেঁধে
শুকোয় কাপড়। রঙিন ঘুড়ি
তারে রয়েছে বেধে।

আলো নেভানো। চোখ বন্ধ।
দেখতে পাচ্ছি সবই।
কাঠের বাক্সে পোকায় কাটছে
পুরনো গ্রুপছবি।

একটিবার দৌড়ে এসো
ও নদী, ও স্মৃতি—
ঘরের এই দেয়াল ধ'রে
দাঁড়াও না, লক্ষ্মীটি।

দরজায় কে পর্দা ঠেলছে?
বাইরে যাই। ফিরি।
পায়ের শব্দে নেমে যাচ্ছে
অন্ধকার সিঁড়ি॥

## দ্বৈপায়ন

একাকিত্বের সমাহার? নাকি—
সমাহৃত একাকিত্ব?
একে একে দুই, অথবা একের
মধ্যেই আছে দ্বিত্ব?
বন না বৃক্ষ? ঘুরে ফিরে শেষে
আজও সেই একই বৃত্ত॥

## নিশান

আমার স্মৃতিতে দুলে দুলে
দুলে দুলে
সারাক্ষণ
দুলে দুলে

নিশান
দুলে দুলে

নিশান
দুলে দুলে

সারাক্ষণ আমার স্মৃতিতে

নাচছে॥

## খোলা দরজার ফ্রেমে

টেবিলের ওপর ফাটলধরা পাথরটায়
একবাক্স দেশলাই
একরাশ ছাই
আর বিস্তর ধোঁয়াটে কথা

ফেলে ছড়িয়ে রেখে

তিনজন ছোকরা উঠে চলে গেল

আড়ালটা স'রে যেতেই
সামনে
খোলা দরজাটার ফ্রেমে
কিছুটা স্থির, কিছুটা অস্থির
একটা ছবি ফুটে উঠল—

আল্‌সেয় ব'সে
মুখে কুটো নিয়ে একটা বুড়ো শালিখ
ঘাড়ের রোঁয়া বার ক'রে
চোখ ঘুরিয়ে ঘুরিয়ে দেখছে

ল্যাম্পপোস্টে ফাঁসি যাচ্ছে দেখ,
ল্যাম্পপোস্টে
দেখ, ফাঁসি যাচ্ছে
পুরোনো বিজ্ঞপ্তির ছেঁড়া চাটাই

তার নীচে
গদিতে বহালতবিয়তে ব'সে

পাগড়ি-বাঁধা একটা লোক
গাড়িতে উঠিয়ে নিয়ে গেল
রাস্তায় টহলদার
একঠো বঢ়িয়া মাল

মাথার ওপর লম্বা একটা লাঠি উঁচিয়ে
কোলে-পো কাঁখে-পো হয়ে
একটা ট্রাম
তার পেছন পেছন
তেড়ে গেলে
তারের গায়ে অনেকক্ষণ ধ'রে ঝুলে থাকল
একটা একটানা
ছি
ছি
শব্দ

টেবিলটা মুছতে মুছতে
বয়
দেশলাইটা নাড়াতেই
ভেতরের কাঠিগুলো ঝম ঝম ক'রে উঠল—
আজকালকার ছেলেদের এই আরেকটা দোষ
বড্ড ভুলে যায়

একটা দোতলা বাস
একটু দাঁড়িয়ে
জানলায় একটা মিষ্টি মুখ দেখিয়ে নিয়ে চলে গেল

আল্‌সেয় আর সেই শালিখটা নেই

ল্যাম্পপোস্টে তখনও
সমানে ফাঁসি যাচ্ছে
পুরোনো বিজ্ঞপ্তির ছেঁড়া চাটাই

তার নীচে
অনেকক্ষণ ধ'রে দাঁড়িয়ে একটা লোক
সাদা পোশাকের পুলিশ

না পকেটমার—
বার বার দেখেও ঠাহর করতে পারলাম না

হুঁশ হল
তিনজন মাঝবয়সী লোক
ল্যাম্পপোস্টটাকে আড়াল ক'রে
সামনের টেবিলে এসে বসেছে

টেবিলে আবার একটা দেশলাই
দূরে ল্যাম্পপোস্ট

এবার ধাড়ি লোকগুলো ভুলে যায় কিনা
দেখবার জন্যে
আমি আরেক কাপ চা চাইলাম॥

## শূন্য নয়

লাবণ্য, একবার তুমি চোখ খুলে তাকালেই দেখতে পাবে মাথার ওপর
শূন্যতা কেবলমাত্র শূন্য নয়; চাঁদ সূর্য গ্রহ তারা শূন্যে বাঁধে ঘর,
আলো বাঁধে ঘর দেখো অন্ধকারে; দুই তীর দিয়ে বাঁধে নদীও নিজেকে
সমুদ্রে পড়ার আগে। জীবনের সেই এক বৃত্তে ঘুরি আমরা প্রত্যেকে।
জন্মেই মৃত্যুর চিন্তা, প্রেমে জাগে বিচ্ছেদের ভয়, পদে পদে ভুলভ্রান্তি,
অথচ জীবন তার চেয়ে বড়ো, ঢের ঢের বড়ো; শিশিরবিন্দুর শান্তি
ঘাসের ডগায় দোলে, পুলকিত পত্রগুচ্ছ বাতাসের নিশ্বাসে নিশ্বাসে
হাত নেড়ে বলে: বাঁধো, নীড় বাঁধো; লাবণ্য, একবার তুমি তাকাও আকাশে॥

## এই মিছিল এই রাস্তা

ওরা ভেবেছিল আমরা রাস্তায় এসে দাঁড়ালাম।
আমরা দাঁড়ালাম
ভাঙাকে জোড়া দেওয়া এই সুদূরপ্রসারী মিছিলে।

ওরা ভেবেছিল আর আমাদের কিছুই থাকল না।
মুঠো করতেই
খালি হাতগুলো আমাদের ভ'রে গেল।

ওরা ভেবেছিল দিনকে রাত করতে পারবে।
আমাদের লাল নিশানে
রাতকে দিন করার শপথ গর্জে উঠল।
ডেকে ডেকে আমরা বললাম:
ভুল রাস্তায় এখনও যারা ঘুরছ
যারা এখনও ভুল বুঝছ
ভাইবন্ধুরা আমাদের—
এসো।

দেখ, এই মিছিল
এই রাস্তা॥

## ভুবনভাঙার বাউল এক

যেন
উলানোভার মরালনৃত্যের ভঙ্গিতে

শিয়রে
শুভ্র ফুল—

ভুলু হাসছিল।

ভুলো না, মনে রেখো...
দাস্‌ভিদানিয়া!
লক্ষ্মীটি, এসো আবার...
দাস্‌ভিদানিয়া!
এসো কিন্তু, ঠিক এসো...
দাস্‌ভিদানিয়া! দাস্‌ভিদানিয়া!

•

তার হাতের উষ্ণতা
এখনও সেই বিদায়-নেওয়া বন্ধুদের হাতে—
ক্রেমলিনের লাল তারার চোখে চোখ রাখা
শার্সিগুলোর গায়ে
তার গেয়ে আসা গান এখনও গমগম করছে;
পার্কের মাটিতে তার পুলকিত পদচিহ্ন

বরফ না পড়া পর্যন্ত থাকবে।

ভুলু হাসছিল।

প্রার্থনা শেষ ক'রে গান ;
গান শেষ ক'রে
জনাকীর্ণ ঘরে উঠোনে রাস্তায়
স্নেহ প্রেম প্রীতি সখ্য
চোখের শূন্যতাকে
সযত্নে স্মৃতির কোলে তুলে দিল

লাল মাটির ধুলো উড়িয়ে
হাতে একতারা নিয়ে
ঘুঙুর-পায়ে বাউল হাওয়া
আনন্দে নাচতে নাচতে
চলে গেল...

যেদিকে খোয়াই
যেদিকে শালবন

যেখানে জননী
যেখানে জন্মভূমি॥

## লাল গোলাপের জন্যে

আমারও প্রিয় রং লাল;
আমারও প্রিয় ফুল
গোলাপ।

আমি লড়ছি
লাল গোলাপের জন্যে।

চেয়ে দেখ,
আসমুদ্রহিমাচল
শোকস্তব্ধ আমাদের ভালোবাসা
নতমুখে
উদ্ভিন্ন মাটির দিকে তাকিয়ে।

শৃঙ্খলের ক্ষতগুলো
ভালো ক'রে আজও শুকোয় নি;
প্রাণের সব তার
এক সুরে এখনও বাঁধা হয় নি;
সর্বনাশের কিনার থেকে
পৃথিবী
বরাবরের মতো এখনও স'রে আসে নি।

চষা মাটির মতো এবড়ো খেবড়ো সময়;
চলতে কষ্ট হলেও
জানি, তার গর্ভে ছড়ানো আছে বীজ।
আশাহত অবুঝ অশান্ত
আমাদের আজকের অভিমানগুলো
চোখের জল ফেলে
নবান্নের উৎসব করবে।
চোখে নয়,
এখন আমাদের বুকের মধ্যে লাল গোলাপ—
বুক দিয়ে আমাদের রক্ষা করতে হবে।

আমার প্রিয় রং লাল;
আমার প্রিয় ফুল
গোলাপ।

লাল গোলাপের জন্যে
সাহসে বুক বেঁধে
এখন আমাদের লড়াই॥

## ছি-মন্তর

লাগ লাগ লাগ ভেল্‌কি।
চাল-চিনি-মাছ তেল-ঘি॥
ইক্‌ড়ি মিক্‌ড়ি খিড়কির দোরে।
চোর নিয়ে যায় পুলিশ ধ'রে॥
ওঁ হ্রীং স্বাহা ওয়াগন ফট্‌।
যে বেটা নজর দিবি সে বেটা হট্‌॥

কানামাছি ভোঁ ভোঁ।
ছুঁয়ে দিয়েছি ঘোষের পো॥
দিল্লি থেকে ছাড়লাম ডাক।
যেইখানের ধনী সেইখানেই থাক॥

লাগ লাগ লাগ ভেল্‌কি।
হুকুমতের খেল্‌ কী॥
বাড়লে বেশি বাতচিত।
সদাচারের সৎ চিৎ॥

## কুকুর ইঁদুর মাছি ফুলের-গাছ

পর্দাটা উসখুস করছে হাওয়ায়
যেন কেউ
আসবে কি আসবে না ভাবছে।

নীচে কারো চেনে-বাঁধা কুকুর ঘেউ ঘেউ করছে।
মশারির দড়িতে কয়েকটা মাছি,
ইঁদুরগুলো আলমারির আড়ালে অদৃশ্য
বারান্দায় সারবন্দী টবে
ফুলের গাছ।

ইলেক্‌ট্রিক পাম্পে ঝিঝি-লাগা ফ্ল্যাটবাড়িটা।
যেন মহাশূন্যে ঝুলছে।
দেয়ালে
ঘড়ির কাঁটায় বিদ্ধ সময়;
সমস্ত ভার হারিয়ে ফেলে আমি যেন ভাসছি।

পাম্পের শব্দ হঠাৎ থেমে গেলে
বাইরে এসে দাঁড়ালাম।
আমাদের এই শুক্‌নো খট্‌খটে রাস্তায়
কয়েকটা গাড়ি
ভিজে পায়ে
জলের দাগ বুলিয়ে চলে গেল।
জামাটা গায়ে গলিয়ে

ছুটে গিয়ে একবার দেখে এলে হত—

ঠিক কত দূরে
আশ্বিনের কানা মেঘ
এই পৃথিবী ছেড়ে আর কোথাও
যাবে কি যাবে না এই দ্বিধায়
রোদ আর বৃষ্টি দিয়ে
নিজেকে দু-ভাগ করছে॥

## সকালের ভাবনা

দুধের গাড়িটা মোড় ঘুরতেই
পাশের বাড়ির ছাদে
মোরগগুলো ডেকে উঠল।

অন্ধকারকে টেনে হিঁচড়ে নিয়ে
সকালের প্রথম ট্রামও
এক্ষুনি যাবে।

তারপরই চলন্ত সাইকেলে
দু-পাশের গাড়িবারান্দায়, রেলিঙে, ফুলের টবে,
ঘরের মেঝেয়
গালে চড় মারবার শব্দে
সকালের কাগজগুলো
ঠাস্ ঠাস্ ক'রে
পড়তে থাকবে।

রাত্রে জানলা বন্ধ করতে গিয়ে ভেবেছি
মাঠে ধান্য দাঁড়িয়ে;
এখন বৃষ্টি হওয়াটা ভয়ের।

কাল দিনটা কেমন গেছে
ছাপার হরফে
একটু বাদেই জানতে পারব।
আজকের দিনটার মনে কী আছে

এখনও জানি না।

হাত মুঠো করছি
আর খুলছি।
মুঠো করছি
আর খুলছি।

যে দিনটাকে আমি চাই
কিছুতেই মিলছে না॥

## পারঘাটের ছবি

এপারে গিলে ওপারে ওগ্‌রাবে।

এমনি ক'রে ফেরির লঞ্চে
উদয়াস্ত
দুই পারের যেন দু-হাতে
আপন মনে
নিরন্তর
    ঢাল-উপুড়
        ঢাল-উপুড় খেলা।

মাঝনদীতে জল ঘোলাচ্ছে
        মাটি-কাটার জাহাজ।
মধ্যে মধ্যে দোলাচ্ছে মন
গেরুয়া-রং ঢেউ।

ধানের কী দর?
ভজ গোবিন্দ!
আসেন বাবু, ভালো হোটেল।
ভজ গোবিন্দ!
আসেন।

চা পান বিড়ি
সবেদা কলা
কাঁঠাল আম মুরগি মাছে
জমে উঠেছে ফেরিঘাটের বাজার।

ঝোলানো ব্যাগ। পোঁটলা-পুঁটলি। টিনের সুটকেসে
পড়ার বই,
সিঁদুরকৌটো,
মেলায় তোলা ফটো,
গলার কণ্ঠী, পুরনো তাস,
কাঁথা এবং আদালতের নথি।

নাচতে নাচতে আসছে লঞ্চ।
নাচতে নাচতে যাবে।

এপারে গিলে পুরো ছবিটা
ওপারে ওগ্‌রাবে॥

## মর্সিয়ার পর

রাস্তায় লাইনবন্দী শোক
রাস্তায় লাইনবন্দী শোক

মিছিল
যেন ফুরোতে চায় না

আগে আগে
          আগে আগে
মুখ নিচু করে আছে
দুলদুল

পিঠে সওয়ার নেই
পিঠে সওয়ার নেই

পেছনে থেমে থেমে
থেমে থেমে
মহরমের বাজনা

হায়-হাসান হায়-হোসেন
হায়-হাসান হায়-হোসেন ব'লে
বুক বাজাতে বাজাতে চলেছে আমার ভাই

আর আমি
ঠা ঠা রোদ্দুরে দাঁড়িয়ে দেখছি

মাটির ফুটো সরা থেকে
ফোঁটা ফোঁটা
জলে
নিষ্পত্র মরা ডালে
চুঁইয়ে চুঁইয়ে
        চুঁইয়ে চুঁইয়ে পড়ছে—

নতুন জীবনের
বীজমন্ত্র॥

## কাছের লোক

দরজা খোলো,
ফিরে এসেছি—
ফিরে এসেছি দেখ।

দূরে গিয়েছি
দূরে থাকি নি
ফিরে এসেছি দেখ।

কাছে থাকব
দূরে গেলেও
কাছে থাকব
দূরে গেলেও

ফিরে এসেছি দেখ।

দরজা খোলো,
ফিরে এসেছি—
দরজা খোলো
ফিরে এসেছি
দরজা খুলে ডাকো॥

## জননী জন্মভূমি

আমি ভীষণ ভালবাসতাম আমার মা-কে
—কখনও মুখ ফুটে বলিনি।
টিফিনের পয়সা বাঁচিয়ে
কখনও কখনও কিনে আনতাম কমলালেবু
—শুয়ে শুয়ে মা-র চোখ জলে ভ'রে উঠত
আমার ভালোবাসার কথা
মা-কে কখনও আমি মুখ ফুটে বলতে পারিনি।

হে দেশ, হে আমার জননী—
কেমন ক'রে তোমাকে আমি বলি।

যে মাটিতে ভর দিয়ে আমি উঠে দাঁড়িয়েছি—
আমার দু-হাতের
দশ আঙুলে
তার স্মৃতি।

আমি যা কিছু স্পর্শ করি
সেখানেই,
হে জননী,
তুমি।
আমার হৃদয়বীণা
তোমারই হাতে বাজে।

হে জননী,
আমরা ভয় পাই নি।
যারা তোমার মাটিতে নিষ্ঠুর থাবা বাড়িয়েছে
আমরা তাদের ঘাড় ধ'রে
সীমান্ত পার ক'রে দেব।
আমরা জীবনকে নিজের মতো ক'রে
সাজাচ্ছিলাম—
আমরা সাজাতে থাকব।

হে জননী,
আমরা ভয় পাই নি।

যজ্ঞে বিঘ্ন ঘটেছে ব'লে
আমরা বিরক্ত।

মুখ বন্ধ ক'রে,
অক্লান্ত হাতে—
হে জননী,
আমরা ভালোবাসার কথা ব'লে যাব॥

## এদিকে

ওদিকে প্রচণ্ড তর্ক,—'এটা ঠিক', 'না, এইটে ঠিক' ব'লে।

ঘন ঘন উঠছে নামছে তাপমানযন্ত্রের পারদ।
কিছু তালেবর লোক তাল বুঝে কত্তালে শ্রীখোলে

'লেগে-যা', 'লেগে-যা' বোলে রব তুলছে: নারদ! নারদ!

এদিকে রাস্তার জল ভাসতে ভাসতে রসাতলে নামে।
চলে যাচ্ছে টলতে টলতে কিংকর্তব্যবিমূঢ় ঝাঁঝরিতে
কাগজের নৌকোগুলো। হা হতোস্মি! দক্ষিণে ও বামে।
ছিঁড়ে খাচ্ছে শুঁড়ি ছুঁড়ি গনৎকার পুরুত পাদরিতে।

ব্যস্, এ কোরাস শেষ॥
'আমার এ গল্পের নায়ক
কুমোরটুলিতে থাকত; যতই সে বানাত প্রতিমা
লোকে ফেলে দিত জলে,—বারোমাস এই বাঁধা ছক॥
একদিন ধুত্তোর ব'লে স'রে পড়ল গায়ে দিয়ে নিমা
পাশের গলিতে,—যেখানে দাঁড়িয়ে থাকে সুশীলা-ফুসিলা—

ভাল ক'রে নেড়ে চেড়ে দেখল ভারি সুন্দর বানানো
ঈশ্বরের জীব।

ফিরে এসে বানাল সে পুতুল রঙ্গিলা।
খুব কাটল। উপরন্তু যত্নে রইল ঘরে ঘরে। জানো?'

রামো রামো!
          শেষে কিনা এই গপ্প?
                                  —ও হে, ব'সে পড়ো!
বুঝেছ? আদতে দোষটা হল গিয়ে চোখের ঠুলির—
কেননা সমস্যাগুলো ওর চেয়ে ঢের ঢের বড়ো।

পৃথিবীর মানচিত্রে নামও নেই কুমোরটুলির॥

আসলে যে চরিত্রটা নিয়ে এত কাণ্ড, এত গলাবাজি—
সে কিন্তু সমস্ত বোঝে।
                    এবং সে
                                  বাজারেও যায়
থলি হাতে।
              পৃথিবীকে ঢেলে সাজতে সেও খুব রাজি

ভোর হবে। তাই এত অন্ধকার ব্যথায় মোচড়ায়॥

## ফোঁটা

ভাই আমাকে বকুক ঝকুক
        দিক গে যতই খোঁটা—
যমের দুয়োরে কাঁটা দিচ্ছি,
        ভাইয়ের কপালে ফোঁটা।

ভাইয়ের সঙ্গে আড়ি আমার,
        ভাইয়ের সঙ্গে ভাব—
সেলাই করি তারই মাপে
        রাজার কিংখাব।

কাঠ কুড়োচ্ছি বনে,
ভাই রয়েছে রণে—
নিজের হাতে বেঁধে দিয়েছি
        তরোয়ালের খাপ।

ভাইয়ের হাতে সেই সে অসি

ঝলমল করে!
অন্ধকারের সিংহাসন যে
টলমল করে!

দিনের স্মৃতি বুকে রেখেছি,
স্বপ্ন চোখের কোলে—
কখন যে ভাই ঘরে ফিরবে
ঘুমে পড়ছি ঢ'লে।

ফুল তুলেছি বনে,
দেখে রেখেছি কনে—
হাত পুড়িয়ে রেঁধে রেখেছি
ভাইকে দেব ব'লে।

শেকলগুলো ভাঙছে কোথায়
ঝন্ ঝন্ ক'রে!
নিশান ওড়ে, রথের চাকা
বন্ বন্ ঘোরে!

ভাই এনেছে লক্ষ্মীর ঝাঁপি,
খুলে ফেলেছে ডালা
দেখ ও ভাই, তোমার জন্যে
গেঁথে রেখেছি মালা।

ভাই আমাকে নাই বা দেখুক,
মারুক লাথি ঝাঁটা—
ভাইয়ের কপালে দিলাম ফোঁটা,
যমের দুয়োরে কাঁটা॥

## ভুলে যাব না

চায়ের দোকান।
তুমুল তর্কে
চিড় খাচ্ছে টেবিল।
হঠাৎ আওয়াজ।
মাটিতে পা;

হাত আকাশে। মিছিল।

দৃষ্টি বদল।
হাতে বেঁধেছ
হাত। করেছ ঋণী।
ভুলে যাইনি।
ভুলে যাব না
জীবনে কোনোদিনই॥

পাড় ভাঙছে।
ছইয়ের ভেতর
আলো দুলছে। হাওয়া।
সকাল বেলায়
ডাঙায় পৌছে
বন্দরে চা খাওয়া।

গলা মিলিয়ে
গেয়েছি গান--
'মা আমার বন্দিনী'।
ভুলে যাইনি।
ভুলে যাব না
জীবনে কোনোদিনই॥
এপারে ঘর।
ওপারে ঘর।
মধ্যে কঠিন দেয়াল।
ভোজের পাত
পেতে রেখেছে
ধুরন্ধর শেয়াল।

শুকনো মুখে
বলেন মা, 'কী
পেলাম বল্ দিনি?'
ভুলে যাইনি।
ভুলে যাব না
জীবনে কোনোদিনই॥

## কালো বেড়াল

একগাদা লোক পুকুরে হুমড়ি খেয়ে প'ড়ে
মাছ-ধরা দেখছিল।
ট্রাম থেকে লাফ দিয়ে নামতে গিয়ে
নিজেকে আমি সামলে নিলাম।
বেলা ব'য়ে যাচ্ছে—
পা চালিয়ে, ভাই!

পা চালিয়ে।

শো-কেসের জানলায় নিজের ছায়াটাকে লট্‌কে
একটু নেড়ে-চেড়ে
দেখে নিলাম—
এককালে যা শোভা পেত
এখন আর তা শোভা পায় না।

পেছন থেকে কেউ আমার নাম ধ'রে ডাকল—
আমি নই।
আজ কেউ তরুণ গলায়
আমার নাম ধ'রে ডাকবে না।

মনুমেন্টের নীচে সভা।

সভা নয়—
দাঁত তোলার আগে বক্তৃতা দিচ্ছে
ম্যাজিক-দেখানেওয়ালা এক হেকিম।

গলিতে গলিতে মিছিল

মিছিল নয়—
পাকানো মুঠোগুলো খুলে
লাইন বেঁধে হাতে ধরিয়ে দেওয়া হয়েছে
রেশনের থলি।

বাড়িতে ঢুকতে গিয়ে দেখলাম

মাসভর একাদশী পড়ার রাগে
আমাদের কালো বেড়াল
গেল মাসের ক্যালেণ্ডারের পাতাটা
নখ দিয়ে আঁচড়াচ্ছে—

কেবলি আঁচড়াচ্ছে॥

## আমার ছায়াটা

আগুন মুখে ক'রে
একটা দড়ি
বেড়ার গায়ে ঝুলছিল

সিগারেটটা ধরাতে গিয়ে
দেয়ালের গায়ে
চোখ পড়ল

ঠিক আমার পাশে দাঁড়িয়ে
আমাকে অবিকল নকল করছে
আমার ছায়া
মাথায় আমারই মতো পাখির বাসা
চোখে চশমা
ঠোঁটে সিগারেট ধরা

ধোঁয়ার জায়গাগুলো নিখুঁতভাবে ফোটালেও
আমি লক্ষ্য করলাম
আগুনের জায়গাটা
ইচ্ছে ক'রেই যেন চেপে গেল

দেয়ালের গা থেকে ছায়াটা ছাড়িয়ে নিয়ে
ফুটপাথে আমি আছড়ে ফেললাম
তারপর টেনে
হেঁচড়াতে হেঁচডাতে নিয়ে গেলাম
একটা গাছের নীচে

ছায়াটাকে রেখে বেরিয়ে আসছি
আমাকে টপ্‌কে
পেছন থেকে সামনে লাফিয়ে পড়ল
আমার সেই ছায়া

ঘুরিয়ে ফিরিয়ে সরিয়ে নড়িয়ে
অনেক চেষ্টা ক'রেও
আমি তাকে ছাড়াতে পারলাম না

তখন আমি এই ব'লে তাকে শাসালাম

শয়তান
এবার আমি আগুনের মধ্যে যাব॥

## হাত বাড়ালে

কোন্ দিকে? কোথায় তুমি যাবে?
মোড়ে মোড়ে
অন্ধকারে ধ'রে আছে ডাল
সারি সারি প্রশ্নচিহ্ন—
হেঁট মুণ্ডে
ঝুলছে পঞ্চবিংশতি বেতাল।

কাকে কী উত্তর দেবে, কাকে কী বোঝাবে?
চারিদিক ছিন্নভিন্ন;
সভার বিরুদ্ধে সভা ব'সে গেছে,
সমিতির বিরুদ্ধে সমিতি।
পিছনে তাকালে স্পষ্ট দেখতে পাই…—
এখনও বন্ধুর কাঁধে হাত দিয়ে আছে
প্রিয়তম স্মৃতি;
এখনও মধুরতম গান বাজে
সমবেত কণ্ঠের আওয়াজে।

রক্তে পা ডুবিয়ে হাঁটছে
নিষ্ঠুর সময়,
সারা পৃথিবীকে টানছে

রসাতলে
　　এখনও আকাশচুম্বী ভয়।

অথচ সামনেই হাত আরেকটু বাড়ালে—
রয়েছে বন্ধুর হাত,
　　　সুখশান্তি,
　　　　বাঞ্ছিত জগৎ—

যদি একবার বোঝো তুমি

থুথু দিয়ে জোড়া যায় না,
জুড়তে হয় ভগ্নমনোরথ—
　　　　　এ আগুনে,
　　　　　　এই রাংঝালে॥

## আশ্চর্য কলম

এই যে দাদা, এতদিনে বেরিয়েছে—
নতুন ফরমুলায় তৈরি
খলিফাচাঁদের আশ্চর্য কলম : 'খাই-খাই।'
চোর, জোচ্চোর, লোচ্চা, লম্পট, খাজা, খোজা,
পণ্ডিত, মূর্খ যে-কেউ চোখ বুঁজে
রাতারাতি লেখক হতে পারে।
এ কলম হাতে থাকলে
বসা বা দাঁড়ানো, চিৎ বা উপুড়
যে-কোনো অবস্থায়
প্রকাশ্যে ঝোপ বুঝে কোপ দেওয়া যায়—
কোনোরকম তাগবাগ বা রাখঢাকের দরকার হয় না।

দিনকে রাত, সোজাকে কাত,
হতাশকে হাত করতে
এ কলমের জুড়ি নেই।
মনে রাখবেন, নতুন ফরমুলায় তৈরি
খলিফাচাঁদের আশ্চর্য কলম
'খাই-খাই।'

রাঘববোয়াল থেকে চুনোপুঁটি
হরেক সাইজের পাওয়া যায়;
দাম উত্তমমধ্যম হিসেবে।
সঙ্গে বিনামূল্যে চুন এবং কালি।

এ লাইনে
যদি কোনো ভদ্রলোকের আবশ্যক হয়।
বলবেন।।

## বন্ধু

চাঁদনিতে মুড়িমুড়কির মতো বিক্রি হচ্ছে টর্চ।
চোখে হাত চাপা দিয়ে
আলোগুলো
আঙুল দিয়ে অন্ধকারকে দেখাচ্ছে।

জলের পাম্পগুলো
থেকে থেকে হরবোলার মতো
কখনও ঝিঁঝির ডাক, কখনও সাইরেনের শব্দ
নকল ক'রে চলেছে।

পাশ দিয়ে হেঁটে যাচ্ছে
ছায়ার মতো মানুষ;
চেনা মুখগুলোও
এই অন্ধকারে আমি চিনতে পারছি না।

আমার কাঁধে
এখন কেউ এসে যদি হাত রাখে
আমি চমকে উঠব।
এ অন্ধকারে
কেউ যদি আমাকে আলো দেখায়
আমি তার হাত মুচড়ে দেব।

কেননা
অপরিচয়ের এই অন্ধকার
এখন আমাদের বন্ধু॥

## খড়ির দাগে

ওপরে আকাশ নীল ব্যথার মোচড়ে

দাঁড়িয়ে রাস্তার মোড়ে
একে ওকে তাকে হাত দেখাচ্ছে পুলিশ

ইস্
সে ফুঁকেছে শিঙে
চৌপহর দিন ঝুলত যার উলিডুলি ফতুয়াটা
পিছনের লোহার রেলিঙে
ছানিপড়া চোখে চশমা আঁটা
সেই তিন কাল গিয়ে এক কালে ঠেকা
হাত-দেখা
গনৎকার বুড়ো
ফুটপাথে খড়ির দাগ মোছে নি এখনও

সে জায়গায় ব'সে প'ড়ে
ঘ'ষে ঘ'ষে গুঁড়ো
নতুনের মতো করছে যা কিছু পুরোনো
কোথাকার কোন এক ফড়ে

ফুটপাথে খড়ির দাগ দেখাচ্ছে অদ্ভুত
জন্ম মৃত্যু প্রেম জরা যৌবন শৈশব
ভূতভবিষ্যৎ সব

ধ্যুৎ!
মনকে বোঝাই।
ছাই!
কষ্ট কিছু হচ্ছে বটে জুতোর পেরেকে
দেখে শুনে পা রেখে পা রেখে
এই আর একটু পথ যেতে পারলে ব্যস্
সমস্ত অভ্যাস

ঘুরে ঘুরে কী নতুন খেলনা উঠল দেখি

আরে আরে এ কী
মারলে দেখি
মধুর আওয়াজে

রুনুঝুনু বাজে

বাহবা বাহবা বাঃ ব্রেভো

এবারের জন্মদিনে ওপরঅলাকে এই খেলনাটাই দেব

শুনতে পাচ্ছি দূরে ভাগ্যচক্রের ঘর্ঘর
কাছে এলে ঝুলে পড়ব যত হোক ভিড়

রাস্তার ঝাঁঝরির মুখে বিড়বিড় বিড়বিড়
জানি না কে আউড়ে যাচ্ছে কিসের মন্তর॥

## সাফাই

শেষ লড়াইয়ের গড়খাইগুলো
বড় বড় বাড়ির গাঁথনিতে
এখন অদৃশ্য।
নাকে দড়ি বেঁধে
আগে যেখানে ভালুক-নাচ হত—
সেখানে এখন ভুঁড়ি নাচিয়ে
লিফ্‌টে উঠছে নামছে
কালোকে সাদা করার হাত-সাফাই।

গিয়ে দাঁড়াতেই
ডান দিক থেকে একজনকে উনিশ বলতে শুনে
বাঁ দিক থেকে যেই একজন বলেছে বিশ
সামনে থেকে তক্ষুনি আর একজন একোইশ ব'লে
আমাকে ডেকে নিল॥

## হালুম

রাত্তিরে শেষ শো-র পর
সচ্চরিত্র দর্শকেরা
যে যার বাড়িতে এখন
বন্ধ চোখের পর্দায় বিনা সেন্সারে
ছবি দেখছে।
একটু আগে অবিরাম কাশতে কাশতে
বজবজের তেল, বাটার জুতো
ঘাড়ে ক'রে নিয়ে
ল্যাংচাতে ল্যাংচাতে গেছে
মাঝরাতের মালগাড়ি।

হঠাৎ চিড়িয়াখানার বাঘগুলো
গাঁক গাঁক ক'রে ডেকে
শহরটাকে চল্‌কে দিল॥

## আমার কাজ

আমি চাই কথাগুলোকে
পায়ের ওপর দাঁড় করাতে।
আমি চাই যেন চোখ ফোটে
প্রত্যেকটি ছায়ার।
স্থির ছবিকে আমি চাই হাঁটাতে।

আমাকে কেউ কবি বলুক
আমি চাই না।
কাঁধে কাঁধ লাগিয়ে
জীবনের শেষদিন পর্যন্ত
যেন আমি হেঁটে যাই।

আমি যেন আমার কলমটা
ট্র্যাক্টরের পাশে
নামিয়ে রেখে বলতে পারি—
এই আমার ছুটি—
ভাই, আমাকে একটু আগুন দাও॥

## এই জমি

কারো মুখের কথায় আর আমার বিশ্বাস নেই
আমি হাতেনাতে প্রমাণ চাইব।
আমাকেও কেউ মুখের কথায় বিশ্বাস করুক
আমি চাই না—
আগুনে
রক্তে
সংঘাতে
সবাই আমাকে বাজিয়ে নিক।

এই অন্ধকারে সেই বীভৎস মুখগুলো দেখতে পাচ্ছি—
একদিন কথা দিয়ে যারা আমাকে ভুলিয়েছিল।
জিঘাংসার যে নামই তারা দিক,
যুদ্ধকে যে পোশাকই তারা পরাক,
মৃত্যুর কোনো রমণীয় নামে
আর আমি ভুলছি না।

আসমুদ্রহিমাচল
আমার বিশ্বাসের জমি।
আমাকে কথায় ভুলিয়ে
সে জমি কেউ কেড়ে নিতে পারবে না॥

## ফড়েদের প্রতি

আমি জানি, আমি দাবা খেলতে বসলেই
পেছনে হুমড়ি খেয়ে পড়বে এক লক্ষ ফড়ে—
যে যার হাতের কাজ ফেলে রেখে
আমার প্রত্যেকটা চাল
পাখি পড়ানোর মতো ক'রে ব'লে দিতে চাইবে।

আমি ঠিক বুঝে উঠতে পারছি না
এর পর
আমি কি তাদের করজোড়ে বলব—

হে ভদ্রমহোদয়গণ,

হয় চুপচাপ ব'সে থেকে দেখুন
নয় যে যার জায়গায় ফিরে যান

আমার খেলাটা, দোহাই
এখন থেকে আমাকেই খেলতে দিন॥

## একটি পোলিশ কবিতার ভগ্নাংশ

মনে হবে তুমি
যেন জ্বলন্ত মশাল
ভগ্নকণায় বায়ুমণ্ডল ঠাসা।
তুমি তো জানো না ভবিতব্যে কী আছে—
মুক্তি? অথবা নিয়তি সর্বনাশা!
ঝঞ্ঝা কি শুধু টানবেই রসাতলে?
শুধুই ভস্ম! শুধু নিরাকার ধ্বনি!
নাকি দিন গোনে মৃত্যুঞ্জয় মহাকাল—
ভস্মের নীচে সেই তো বজ্রমণি॥

## সান্ধ্য

একটু আগে হাওয়ার একটা হল্লা এসে
মারমুখো মেঘগুলোকে
তাড়িয়ে নিয়ে গেছে।

গঙ্গার ধারে গাছগুলো
কাঁধ থেকে ঝেড়ে ফেলে দিল
বৃষ্টির কয়েকটা ফোঁটা।

আর আমাদের প্রায় ঘাড়ের ওপর দিয়ে
লাইনে পা টেনে টেনে
বুড়োর মতো কাশতে কাশতে চলে গেল
একটা মালগাড়ি।

আমরা ছেলেবেলার দুই বন্ধু
সাঁকোর ওপর থেকে ঝুঁকে প'ড়ে দেখছিলাম

দড়ির আগায় কী যেন বেঁধে
যারা কাঁকড়া ধরতে বসেছিল
আলো পড়ে এলে
খালি হাতে তারা উঠে চলে গেল।

জেটির গায়ে কিলবিল করছে
নোঙর-বাঁধা নৌকো।
ছইয়ের ভেতর লণ্ঠনগুলো জ্বলল।
একটা জ্বলন্ত কাগজ
হাত ছেড়ে দিয়ে
স্রোতের ওপর
বেশ খানিকক্ষণ মজা ক'রে ভাসল।
আমাদের নাকের ডগায় একটা জাহাজ
জলের ওপর থেব্‌ড়ে ব'সে
মেয়েদের মতো হাঁটুদুটো দু-পাশে এলিয়ে দিয়ে
কাঁটা হাতে
যেন বুনতে বসেছে।

তার
কোলের ওপর খেলা করছে
স্তব্ধতা।

একটা শান-বাঁধানো বেঞ্চিতে
আমরা অনেকক্ষণ
ব'সে থাকলাম।

জীবনটাকে চিনেবাদামের খোলায়
ছাড়াতে ছাড়াতে
যখন প্রায় ফুরিয়ে ফেলেছি—
পেছনে পায়ের শব্দে
তাকালাম।

একটি ছেলে
আর একটি মেয়ে
বসবে ব'লে
উসখুস করছে।

ফেরবার তাড়া ছিল ব'লে
আমরা দু-জনেই
একই সঙ্গে উঠে পড়লাম।

তখনই চোখে পড়ল

নদীর ওপারে
রাস্তার আলোগুলো
অন্ধকারের গলায় সদ্য মালা পরিয়ে দিয়েছে॥

## খেলা দেখে যান

মাথার ওপর
খাটানো নীল
বিনিপয়সার তাঁবু।

নীচে সবুজ
গাল্‌চে পাতা।
খেলা দেখে যান, বাবু!

ঢোলক বাজে
ডুগ্‌ ডুগ্‌ ডুগ্‌
ভরসন্ধেবেলা।
হাজার ঢেউয়ের
হাততালিতে
জ'মে উঠেছে খেলা।

বাঃ বাহবা!
বাহবা বাঃ!
সাবাস বলিহারি—
হাঁড়ির মধ্যে
মাটি আছে, না
মাটির মধ্যে হাঁড়ি!

এই ছিল না—
এই তো আছে!
এই আছে, এই ফক্কা।
বুকের মধ্যে
রঙের তাস
হরতনের টেক্কা।

জোনাক জ্বালে
ঝাড়লণ্ঠন।
কেই বা জানে কী ঠিক!

গোঁফটা ঢেকে
পুপের বেড়াল
চাইছে হাফটিকিট।

মাথার ওপর
টাঙানো নীল
বিনিপয়সার তাঁবু
খেলা দেখে যান!
খেলা দেখে যান!
খেলা দেখে যান, বাবু॥

## যা হট্

নায়েব, গোমস্তা, বাঈজি, মাহুত, সহিস
তোশাখানা, রাতকে-দিন-করবার ডায়নামো
সব চাই, নইলে গ্রামে থাকাই বোকামো—
বোতলকে-বোতল ক'রে দৈনিক হাবিস
আত্মারাম খাঁচা ছেড়ে দিতেই চম্পট
সে-গদিতে বসতে গেল যে তার ওয়ারিশ

কালের সেপাই এসে ঘাড় ধ'রে তুলে দিয়ে বলল: যা—হট্!

উঠে আসছে শক, হূণ, কুষাণ, পহ্লবী

স্বপ্নাদ্য কলমে, হচ্ছে ছাপাই বাঁধাই;
বই যা ভারী, বইতে পারে একমাত্র গাধাই—
কী মজা, লিখলেই সব হয়ে যাচ্ছে ছবি!
মগজে ডবল শিফ্‌টে তৈরি ক'রে প্লট
যেই না নেবার চেষ্টা লেখক পদবি

কালের সেপাই এসে ঘাড় ধ'রে তুলে দিয়ে বলল: যা—হট্‌!

আমাদের মুক্তকচ্ছ রণছোড় বাবাজি
ভোটযুদ্ধং দেহি ব'লে আঁটেন মালকোঁচা
যাকেই তাকিয়ে মনে হয় খাঁদাবোঁচা
তাকেই আটকান জেলে। কারণ, সে গররাজি
মন্ত্র পড়তে গণতন্ত্রে ওঁ স্বাহা ফট্‌—
পাঁচসালা উৎরে দেবে সত্যি কি ভোজবাজি?

কালের সেপাই ব'সে খেলা দেখে।
এবার বড়ের চালে কিস্তি পড়বে?
নাকি হবে মন্ত্রীর পালট॥

## হেঁ-হেঁ আলির ছড়া

কাণ্ড

মহকুমার সদরে ভাই
দেখে এলাম কাণ্ড
একজন ডালে একজন পাতায়
খোঁজে গাছের কাণ্ড
দেখতে তালপাতার সেপাই
মাথাগুলো প্রকাণ্ড

তাকায় না ফলফুলে
লক্ষ্য একদম মূলে
বলে না অবিশ্যি খুলে
তারা ছাড়া বাকি সবাই
কেন অকালকুষ্মাণ্ড

এ কয় ওরে, শিখো রে
পৌঁছুতে হয় কী ক'রে
সোজা সটান শিকড়ে—

ব'লে যেই না হাত ছেড়ে দেয়
চিৎ ক'রে দেয় ব্রহ্মাণ্ড॥

বাঘে

চরাতে নিয়ে গিয়েছিলম গো মালিক
তিন শো শব্দ গো
মালিক
তিন শো শব্দ
ফিরে এলম গো মালিক
তিনটে কম গো
মালিক
তিনটে কম

একটি ছিল আগে
সেটিকে পেয়ে বাগে
খেয়ে নিলে হালম গো মালিক
খেয়ে নিলে হালম।

দুটিকে দিলে খোঁয়াড়ে
ও-পাড়ার সেই চোয়াড়ে।
একটি ভূত
একটি ভগমানের পুত—
ভালোবাসা ছিল সবার আগে গো মালিক
ছিল গো মালিক আগে—
তাকেই খেলে বাঘে॥

তিন্তিড়ি

তেঁতুলতলায় শব্দ কিসের
বিশ্রী বিদিকিচ্ছিরি—
কে ওখানে? কে হে?

এজ্ঞে, আমি হেঁ-হেঁ—
অন্ধকারে চোখটা জ্বেলে
খুঁজে বেড়াচ্ছি তিন্তিড়ি।

ঢুকব কি না ঢুকব দেহে—
মুখপুড়িটা আমায় ফেলে
দিয়েছে দেখুন, কী বিষম সন্দেহে॥

## কাছে দূরে

মুখখানি যেন ভোরের শেফালি
নেমে গেল এক্ষুনি
দু-অধরে চেপে চাঁদ একফালি
নেমে গেল এক্ষুনি

তার দুটি আঁখি খঞ্জন পাখি
দূরে কাছে ঘুরে নাচে
এই আছে এই নেই আছে নেই
দূরে কাছে ঘুরে নাচে

নেমে গেল এক্ষুনি

হাওয়া বারে বারে আঁচল সরায়
হাত বারে বারে ঢাকে
হাত খালি হলে আঙুল জড়ায়
সময়কে পাকে পাকে

নেমে গেল এক্ষুনি

ঝুঁকে প'ড়ে চোখে চূর্ণ অলক
যেন চায় পড়ে নিতে
শ্বেতপাথরের স্মৃতির ফলক
মণি-জ্বলা চারিভিতে

নেমে গেল এক্ষুনি

পদচারণায় দূরে নিয়ে যায়
তার কায়া তার ছায়া
দু-চরণে বোনা যাব কি যাব না
ও-বনে ও-যৌবনে

নেমে গেল এক্ষুনি

থাকতে দেখি নি চেয়ে অকপটে
তার সে মুখচ্ছবি
দেখি আকাশের প্রচ্ছদপটে
ছাপা সে মুখচ্ছবি

নেমে গেল এক্ষুনি
ট্রেন খালি ক'রে ভোরের শেফালি
নেমে গেল এক্ষুনি॥

## রোদে দেব

আমরা বড়োরা কেন বার বার
পালিয়ে এ-ঘরে এসে
চোখ মুছি?
মেয়েটা অবাক হয়,
ভাবে—

আমরা নিশ্চয় কাঁদছি!
তা যদি না হবে—
আমাদের চোখে কেন জল?

বোকা মেয়ে!
কী ক'রে বোঝাই—

কখনও কখনও
চোখের কুয়োয় জল তোলে
কান্না নয়

—জ্বালা!

বোকা মেয়ে!
ভিজে কাঠে যখনই ফুঁ দিই—

কিছুতে ধরে না আঁচ,
ধোঁয়ায় ধোঁয়ায়
চোখে ধরে জ্বালা;
যেদিকে তাকাই দেখি
সমস্ত ধোঁয়ায় ধোঁয়াকার।

চোখের জ্বালায়
আমরা বাইরে আসি
চোখ মুছি

চোখে আমাদের তাই জল।

জীবনের এই হাল
তা ব'লে বছরভর নয়—
কেবল বর্ষার ক-টা মাস।

শুকনো কাঠে
গন্‌গনে আগুনে হবে
দেখতে দেখতে ভাত—
তখন আবার সব যেখানে যা আছে
ঠিকঠাক
স্পষ্ট দেখতে পাব

বর্ষা গেলে
কাঠকুটো, ভিজে সব কিছু
রোদে দেব

রোদে দেব
এমন-কি হৃদয়ও॥

## কাল মধুমাস

বার বার ফিরে আসা নয়।
পারাপার
নয়।

শুধু যাওয়া।

এখন কথাটা হল,
কখন কী ভাবে
যাবে—
আকাশের কেমন আবহাওয়া।

মনে রেখো,
এ নদীতে একবার
শুধুই একবার
একটি মাত্র খেপ।

তা নিয়ে আক্ষেপ
করবার
পাত্রই আমি নই।

একবার
একবারই সই।
কথাটা, কী ভাবে
যাবে—

ক্ষণে ক্ষণে
মরতে মরতে?
না কি বেঁচে
নেচে নেচে
ঢেউয়ের মাথায়?

হালে পানি, পালে হাওয়া
না লাগে লাগুক—

কী আনন্দ, কী সুখ

যায় দিন, যায়॥

২

যদিও আবাল্য চোখে দেখে আসছি কম
ইদানীং ডান কানে
ইস্,
একদম শুনছি না—
দ্রোণাচার্য তুচ্ছজ্ঞানে
নেন নি ভাগ্যিস
বাল্যে বুড়ো-আঙুল দক্ষিণা।

পারলে তাই দেখাতে ভুলি না
যখন যেখানে যাকে
দেখানো দরকার।

যৌবন বিদায় নিয়ে
এতক্ষণে পৌঁছে গেছে যেখানে যাবার।
মিষ্টি হেসে
হাত নেড়ে তাকে বলেছিলাম, বিদায়!
মেয়েলি ঈর্ষায়
প্রৌঢ়ত্বও করছে যাব-যাব।
এবার তাই ঠিক করেছি, যাবার সময়
দু হাতে লাল-নীল দুটো রুমাল ওড়াব।
তারপর টুকটুক ক'রে বাড়ি ফিরব শনৈঃ শনৈঃ

সময় তো জানোই—
নয় ব্যাকরণের অব্যয়।
যখন যে পদে থাকে
সেইমতো আকার।
সময়ের সঙ্গে আমরা সম্বন্ধ পাতাই
ছোট, বড়, গোল, চৌকো নানান মাপের।
সময়টা এক নয়—
এর ওর তার।

তোমার সময় দিয়ে তাই
বৃথা চেষ্টা আমাকে মাপবার।

তুমি ব'সে কাজ করো।

আমি উঠি।
যাই
গিয়ে দেখে আসি
কোথায় আকাশটা খুব বড়ো।
দেখে আসি পড়ো-পড়ো
কোথায় কখন কোন্ খুঁটি।
যাই
গিয়ে দেখে আসি
কী বীজ বুনছে মাঠে চাষী।

তুমি কাজ করো।

আমি কিন্তু
যখনকার কাজ ঠিক তখন না ক'রে—
দাঁড়াব রাস্তার মোড়ে;
যেখানে বিস্তর লোক একেবারে পৃথক কারণে
এক স্থানে এক কালে জড়ো।
সেখানে আমিই একা অহেতুক;
ভেবে দেখব মনে মনে
জীবনের এ আবার কোন এক রহস্যকৌতুক!

খুব জোর বৃষ্টি আসছে;
আকাশ মিশকালো।
আলো জ্বালো;
জানলা-দরজা দাও বন্ধ ক'রে।
বন্ধ শার্সিটার গায়ে
বুনে নাও এই বেলা
খালি হাতে
যত ইচ্ছে আকাশকুসুম।

আমি যাই।
আজ বছরের এই প্রথম মরশুম

গায়ে এসে বিঁধবে যেন বর্শার ফলক
আকাশটা দুখানা করবে
বিদ্যুৎ ঝলক।
নেব না বর্ষাতি কিংবা ছাতা।

আমার স্বভাব নয়, তাই
বাঁচাই না মাথা
—রোদে না, জলে না।

যাই
কিছুক্ষণ গিয়ে বসি
যে-পুকুরে মাছগুলো
জলের গভীরে দিচ্ছে ঘাই।
যাংনায় বেঁধানো থাকবে চোখ
পাশে ব'সে থাকবে হয়তো বুড়োমতো লোক—
পরক্ষণে মনে হবে, আরে রাম রাম
লোকটা তো আমারই বয়সী।

ঘেঁষটে ঘেঁষটে যাচ্ছে ট্রাম।
আমাদের গলি দিয়ে যাওয়া এক
বিকলাঙ্গ ভিখিরির মতো
দুর্বিষহ মর্মন্তুদ কর্কশ আওয়াজ।

বিকেলে মিছিল থাকলে আজ
ছোকরাদের সঙ্গে যাব পাল্লা দিয়ে হেঁটে
সারিবদ্ধ দুটো হাত দোলাতে দোলাতে।
পরদিন প'ড়ে নেব, এই যুক্তি এঁটে—
সভায় যা বলা হবে না-শুনে সাক্ষাতে
দল বেঁধে দোকানে চা খাব।

আর যদি সেইসঙ্গে ভাগ্যে যায় জুটে
তবে বাড়ি-গাড়িও হাঁকাব।

ততদিন ঘুরে ঘুরে এ-ফুটে ও-ফুটে
এর ওর তার সঙ্গে
জমাব আলাপ।

হেসে বলব : কী খবর? কেমন আছেন?
হাতে খুঁজব হাতের উত্তাপ।

কে হে লোকটা? এক হাতে বোঁটাসুদ্ধ চুন,
অন্য হাতে কোঁচা?
যেতে যেতে দিয়ে গেল খোঁচা?
'কী মশাই, লিখছেন না কেন?
লিখুন! লিখুন!'

লোকটার বরাত ভালো :
চলে গেল।
নইলে ও নির্ঘাৎ হত খুন॥

৩

চলেছে রাত্রের ট্রেন,
বাইরে নিকষ অন্ধকার।

জানলা টপকে ছুটে যাচ্ছে উল্টোমুখে
আলোয় কিম্ভূতকিমাকার
মূর্তি সব।
সারা কামরা নিস্তব্ধ নিঝুম।

জেগে একা বসে আছে শিশু—
চোখে নেই ঘুম।
সমানে চলেছে বাইরে
পৈশাচিক কী এক উৎসব।
ডাকলে কেউ উঠবে না সে জানে—
দাদা দিদি কাকা বাবা সব পিপুফিশু।

সে জানে না কোথায় চলেছে
মনে সে যা নিয়েছিল এঁচে
মিলছে না কিছুই।

এই অন্ধকার তার ছিল না হিসেবে
স্বপ্নে তার ছিল না স্তব্ধতা।

এই ভয়ংকর ভয়
ডেকে তুলে কাকেই বা দেবে।

শেষ রাত আন্দাজ
হঠাৎ সবাইকে ডেকে তুলে দিল
শূন্যতা ভরাট করা
গুম গুম আওয়াজ।
মা বললেন : দ্যাখ্ দ্যাখ্, পদ্মা ঐ দূরে—
সাড়া ব্রিজ এই।
আমরা জয় মা কালী ব'লে
দিলাম সজোরে পয়সা ছুঁড়ে
যে তিমির
সেই তিমিরেই।

তারপর সেই শিশু আবার ঘুমুলো।
স্বপ্নে দেখল: ছাদের যেখানে চাঁদ থাকে
তার পাশে ফণিমনসার টবটাতে
বসে আছে ফের সেই হুলো।

মাকে যেই সে ডাকতে যাবে
মা তার আগেই
ডেকে তাকে ট্রাঙ্কটা খুললেন—

ট্রাঙ্ক থেকে কী বেরুলো বলো।

দুটো তুবড়ি আর দুটো লাল-নীল দেশলাই।
তখন অনেক রাত,
পাড়াসুদ্ধু বাড়িসুদ্ধু ঘুমোচ্ছে সবাই।

তারপর কী যে মজা হল॥

৪

সেও এক ব্রিজ-ই
ওপরে টমটম যায় গুড়-গুড় গুড়-গুড়,
নীচে চাও যদি—
হিজিবিজি হিজিবিজি

নদী নৌকো নদী নৌকো নদী।

নাম নওগাঁ;
অজ মফস্বলে এক নগণ্য শহর।
বৃষ্টিপাত বেশ ক-ইঞ্চি বেশি,
নেহাত নগণ্য নয়
সেখানকার শীতের বহর।

দু-পাশের রেন্‌ট্রি গাছে ছায়ায় ছায়ায়
দিগন্তের কোন্ অন্তরালে
জানতাম না কোথায় রাস্তা যায়—

কোন্ সে দুবলহাটি, দিঘাপতিয়াই বা কোথায়?
রান্নাঘরে জানলা দিয়ে দেখা যেত দূরের রাস্তায়
গলায় দুলিয়ে ঘণ্টা হাতি,
দুল্‌কি চালে কখনও বা উট।
দৈনিক সকালে ঠিক কাঁটায় কাঁটায়
রানারের ছুট।

বাইরে বোতামফুল বেল জুঁই, ব্যস্—
ভেতরের ছোট্ট উঠোনে
তুলসীমঞ্চ কাঠগোলাপ হাস্নাহানা দোপাটি টগর
করবী মোরগঝুঁটি ফুল; তিনটে হাঁস;
পেঁয়াজ, উচ্ছের মাচা; লক্ষ্মীগাই থাকত এক কোণে—
দুধ দিলে ডিম পাড়লে যা হত রগড়।
শীতকালে সার্কাস আসত;
ইস্কুলের মাঠে পড়ত তাঁবু।
কী মুশকিলে পড়তেন যে হারাধনবাবু—
কাছে হবে মনে ক'রে
ছোট্ট তিনফুট উঁচু ঢিবিটায় উঠে তিনি রোজ
আকাশের তারা দেখে দেখে
খাতা ভ'রে কী সব টুকতেন।
সেই ঢিবি একদিন সার্কাসের তাঁবু দিত ঢেকে।

কুড়কুড় কুড়কুড় ক'রে বাজনার বোলে

ঘোড়ার গাড়িটা যেত লাল নীল সবুজ হলুদ
কত কী সুখের পায়রা ওড়াতে ওড়াতে।
আমরা এইটুকুটুকু আধভাঙা খুদ
স্বেচ্ছায় দিতাম ধরা তাদের কবলে।
সারাদিন আমাদের মহানন্দে খুঁটে খুঁটে খেত—

শেষের সপ্তাহে রোজ অদ্য-শেষ-রজনী বুঝিয়ে
সারাটা শহর কানা ক'রে দিয়ে
জানি না কোথায় উড়ে যেত।

পাশের বাড়িতে থাকত আমার যে-বন্ধু, তার এক ছিলেন পিসিমা—
তিনি এলে ঘরে বসত মা-মাসিমাদের আসর
ঝুলিতে গল্পের তাঁর ছিল নাকো সীমা পরিসীমা
জিভে তাঁর কিছুই বাধত না।
কোন্ এক জেলার কোন্ ম্যাজিস্ট্রেট সাহেব
কবে কোন্ ট্রেনের কামরায়—
রসসিক্ত হয়ে উঠত বক্তার রসনা
—মেমকে আদর ক'রে বসালেন কোলে।
ছোটদের শুনতে নেই—কী হল তারপর
শুনেছি। কারণ, তাতে বিস্কুট ছিল ব'লে।
কামরায় আর যারা ছিল কচর মচর
খেতে লাগল সাহেবের টিন থেকে দামি দামি বিলিতি বিস্কুট
ছোটদের দুর্বোধ্য ছিল
মধ্যে মধ্যে থাকত যা ব্যাসকূট।

বলতে বলতে হঠাৎ তিনি দাঁতমুখ খিঁচিয়ে
চিৎপাত হতেন তক্তপোশের ওপর
মা কালী করতেন তাঁকে ভর।
না থেমে গড়গড় ক'রে যা বলতেন তিনি
শুনে সারা গায়ে দিত কাঁটা—

নরকের যত সব ডাকিনী প্রেতিনী
তাঁকে দিচ্ছে সাজা,
বেঁধাচ্ছে গরম লোহা, উপ্‌ড়ে নিচ্ছে চোখ
তেলের কড়াইতে করছে ভাজা—

তাঁর বর্ণনার কাছে
এখনকার পাপবিদ্ধ কবিতা কিছু না।
মনে মনে ওঁর জন্যে ঠাকুরকে ডাকতাম:
হে ঠাকুর, কেন ওঁকে শান্তি দাও না? কেন ওঁকে করো না করুণা!

সকালে শীতের ভোরে তারের বেড়ায়
ঝুলে ঝুলে থাকত যেন নাকের নোলক।
বিকেল বেলায়
সূর্য ডুবে গেলে করত কী মন কেমন।

ছিল একটা খেলনার ঢোলক
ছেলেমেয়ে একসঙ্গে খেলতাম চত্বরে।
কখনও কখনও খুব নরম হাত ধ'রে
কোনো কিছু না ভেবেই হয়তো বলতাম :
তোর এই আয়মন নাম,
নামের মানেটা কী রে? আয় মন, আয় মন, নাকি?
বাঃ, কী সুন্দর গন্ধ,
হাতে বুঝি মেহেদির রং?

চড়কের আগে আসত সং—
কাছের গ্রামের এক বহুরূপী; বছরে একবার।
মেসবাড়িতে তার চেয়েও আসত লোক হরেক রকম।
এক আসত শীল্ডে খেলতে নানা জায়গাকার
নামী নামী অনেক প্লেয়ার।
তাদের পা টিপতে গিয়ে আমাদের নিক্‌লে যেত দম।

এক এসেছিল শিল্প-প্রদর্শনী নিয়ে
সরকারের লোক এক; তারই টেবিলে
কাঁচের কাগজচাপা দেখে
জীবনে প্রথম সেই কী-যে হয়েছিলাম স্তম্ভিত!
এজন্যে নয় যে, সেটা কাঁচ।
আসলে কাগজচাপা ব'সে ছিল দিব্যি সেই কাঁচের মধ্যে গিলে
শ্যামপত্রশোভাসমন্বিত
সম্পূর্ণ একটি গাছ।

আর এসেছিল

বন্যার্ত অঞ্চল থেকে হাতি চ'ড়ে
এক জমিদার, তার দলবলসহ।
সন্ধেবেলা তার ঘরে
বইত রোজ ফুর্তির ফোয়ারা।
দরজায় পর্দা থাকত,
বাইরে দিত সবন্দুক সেপাই পাহারা।
কালোয়াতি গানের গমক,
ঘুঙুরের বোল আর অদৃশ্য ঠমক
উপ্‌চে পড়ত মাঝে মাঝে বাইরের মাঠে।

বন্যা নেমে যাওয়ার ঠিক মুখে—
গিন্নি-মা উঠলেন খাটে
সিঁদুর-চন্দনে রাজরাজেশ্বরী সেজে
কাঁদতে কাঁদতে বলেছিল আহাম্মক ঝিটাই—

মা, তোমার গৌরবর্ণ নীল হল কিসে!

'কিসে' শুনতে লোকে নাকি শুনেছিল 'বিষে'—
সেই দোষে ঝি হল ছাঁটাই।
ব্যাপারটা সকলেরই নাকি জানা
কিছুই জানি নি আমরা কী বৃত্তান্ত—
ছোটদের জানবারও কথা না।

খেতালচাষীরা আসত পাট্টা নিতে;
তখন সামনের মাঠে পা ফেলা যেত না।
ঘটি নিয়ে ঘুরে ঘুরে জল দিতাম আমি আর দাদা।
শুধু শুকনো ঐটুকু পানিতে
কী ক'রে যে মিলে যায় খোদাতালার এত দোয়া।
—সেটা ছিল ধাঁধা।
কিছুতে নিতাম না হাতে গুঁজে দিলে কেউ লজেঞ্চুস।

আবগারি-দারোগা হয়ে বাবার যে নামডাক এত—
দাদা বলত, কী জন্যে বল্‌ তো?
কারণ, নেন না বাবা ঘুষ।
জল দিয়ে লজেঞ্চুস
এক রকম ঘুষ।

কাঁথিতে কোথাও কোনো সমুদ্রের ধারে
নুন তৈরি করতে গিয়ে পুলিশের বুটের কাঁটায়
ঝাঁঝরা হয়েছিল যার পিঠ—
সে এল স্ট্রেচারে।

সমস্ত শহর ক্ষুব্ধ; ফেটে পড়ছি রাগে
আমরা সবাই।
মাঝে মাঝে হাঁক উঠছে: জোর্‌সে বলো. ভাই—
বন্দে মাতরম্‌।
সারাটা শহর করছে থমথম।
গুপ্তকক্ষে ব'সে ব'সে নিজের অস্থিতে
বজ্র যেন বানাচ্ছে দধীচি।

এমন সময়
হে ধরণী দ্বিধা হও, আমি যাই পাতালে তলিয়ে—
ভিড়ের ভেতর থেকে ও কে বলল : ছি, ছি,
তোর বাপ সরকারি চাকুরে!

সন্ধেবেলা একদিন বাপু রে,
মহকুমা হাকিমের কুঠিতে কী ভিড়—
রেডিও শোনাবে এস্‌-ডি-ওর জামাই।
সকলেই আমন্ত্রিত:
এসেছে সবাই।
মাস্টার, মুনসেফ, ব্যাঙ্ক ম্যানেজার, উকিল, মোক্তার
সিভিল সার্জেন, সোডাকলের মালিক,
থানার দারোগা, সাব-রেজিস্ট্রার, পশুর ডাক্তার—
সবাই এলেন।
একে এস্‌-ডি-ওর জামাই
তদুপরি শোনাবে রেডিও।
সুতরাং সবাই হাজির
শহরের মশামাছিটিও।

এদিকে সময় যায় বয়ে।
তার-আলো আলো-তার, এ-কল, সে-কল

এ ছুঁই, তা ছুঁই—
গলদ্‌ঘর্ম এস্‌-ডি-ওর জামাই বেচারিঃ
হয় নাকো কিছুতে কিছুই।
শেষকালে শব্দ এল অবিকল
—হ্যাঁ, হ্যাঁ, একেবারে অবিকল—
কী কাণ্ড, সমানে ডাকছে একগাদা কুকুর-বেড়াল।
এস্‌-ডি-ওর থোঁতা মুখ ভোঁতা হতে দেখে
একদল কী খুশী!
এস্‌-ডি-ওর বরাবরে উকিলরা দিল
সরকারকে দুয়ো।
আরেকজন বলল, ঐ জামাতাটি ভুষি।
শেষের দলটি বলল, এ থেকেই বোঝা যায়
রেড্ডিও ব্যাপারটাই ভুয়ো।

বাঁ-দিকে মার্জিন-টানা বালির কাগজ,
গঁদের আঠার শিশি, চাবি আর তালা
লাল-হলদে সুতোর বাণ্ডিল,
শিলমোহর, গালা
—এই নিয়ে ছিল
বাবার টেবিল।

আর ছিল পেন্সিল কাটার একটা ছুরি

একদিন ইস্কুল থেকে ফিরে দেখি
হৈ হৈ ব্যাপার।
পেন্সিল কাটার সেই ছুরি হাতে, এ কী—

উঠোনে দাঁড়িয়ে মেজো খুড়ি।
বাবার মতলব ছিল নাকি
নিজের গলায় বসাবার।
খাটো ক'রে গলা
'ওতে কি পেন্সিল ছাড়া' যেই বলা
আর যায় কোথা!
প্রচণ্ড ধমক অমনি : বড্ড হচ্ছ পাকা।

দিদির শাশুড়ি নাকি লিখেছেন যা তা

দেনাপাওনা এখনও ঢের বাকি।
অথচ দেনার দায়ে
বাবার বিকিয়ে আছে মাথা।

এদিকে চালের মন উঠেছে আট টাকা।

লোকে বলছে
লাগল ব'লে আবার লড়াই॥

৫

লিখি নি, ভাগ্যিস!

মা বলতেন: শুনে নে, লিখিস্—

পালকি এসে পৌঁছুল দেউড়িতে
সে পেয়েছে শিবতুল্য বর
বুকের ভেতরে ক'রে আনা
আশা তার মেলে দেবে ডানা—

আলো এল, ঘোমটাও সরালো
কে যেন ককিয়ে উঠল : কালো!
দাঁতে দাঁতে কড়মড় কড়মড়।
সেই থেকে সে রাক্ষসপুরীতে।

ভাগ্যিস, লিখি নি।

নইলে শিব গড়তে গিয়ে
হয়ে যেত নিশ্চয় বাঁদর।

মাকে মনে পড়ে।
মা আমাকে বলতেন বাঁদর।

কিন্তু তবু যখনই বৃষ্টিতে ঝড়ে
চমকাত বিদ্যুৎ
পাশে এসে মা বলতেন হেঁকে:
জয়মণি! স্থির হও।

পার হয়ে জলস্থল ডাঙা-ভাঁটি
চড়াই-উৎরাই
শুইয়ে দিয়ে গাঁ-শহরে বসানো পুতুল
জয় ক'রে দুঃখক্লেশ
সে করবে দেশজয়।

নিয়ে যাব শহর দেখাতে।
ক্যাম্পে ট্রেনিং শেষ
তার হাতে
মাত্র চার প্রহর সময়।

নিয়ে যাব শহর দেখাতে।

২

সামনে থেকে স'রে যাও,
উঠে ব'সো ময়লা-ফেলা রাস্তার ডাস্টবিনে—
দেয়ালে পা ফাঁক ক'রে চোখ-মারা তারকা-রাক্ষুসি!
দোকানে শো-কেসে স্টলে সাজাও যা খুশি।

সুবেশে পকেটমার নারীমাংসলোভী বইপুঁথি
সামনে থেকে সরাও এক্ষুনি।
যেন মুখ দেখায় না রং-কানা
ভ্রাতৃরক্তে হাত-রাঙানো খুনী।

অহল্যা পাথরে মাথা ঠুকে যারা করেছ দু'খানা
কাস্তে ও হাতুড়ি
দেশ দিয়ে জাহান্নামে, হয়ে নিজে দুনিয়ার বার—
স'রে যাও, স'রে যাও এসো না সাক্ষাতে!

আমি যাচ্ছি শহর দেখাতে॥

## সময়ের জালে

১

নিজের হাতের ঘড়ি
চব্বিশ ঘণ্টায়
মাত্র একবারই দেখি—

ন'টায়
ভোঁ বাজলে।
দিন কোথা দিয়ে যায়
রাত কোথা দিয়ে যায়
আমি খবরই রাখি না।

খবরের কাগজের পাতায়
সকাল হয়,
ময়দানে খেলা ভাঙলে
সন্ধে।

যেতে যেতে
দুপাশের দেয়ালে আল্‌সেয় ছাদে
লটকানো
আকাশের রকম রকম ছিট
রকম রকম ছাঁট।

ঢেউ-খেলানো টিনের গায়
চিড়বিড়িয়ে শিল পড়লে
এখনও
কী যে মজা হয়।

টেবিলে, জুতোর বাক্সে
উত্তরের অপেক্ষায়
চিঠির ডাঁই।
না লেখার অপরাধ
দু-একটা দীর্ঘশ্বাসে হালকা হওয়ার নয়।

মাছ ধরার জাদু দেখাত
যে হাত-কাটা লোকটা—

বর্ষার এ মরশুমেও,
মনে রেখো,
তাকে দেখা গেল না।

রাস্তার গর্তগুলো
ছোট থেকে বড় করতে করতে
এগিয়ে চলেছে সময়॥

২

বাড়িতে পায়েস হলে
জানতে পারি
আমারও একটা জন্মদিন আছে।

মাঝরাত্রে ট্যাঁ ট্যাঁ আওয়াজ শুনে
ধরতে পারি
পৃথিবীতে নতুন মানুষ এল।

আমার একটুও ভালো লাগে না
তবু শবানুগমনে
মাঝে মাঝে আমাকে যেতেই হয়—
নেহাত মুখরক্ষার জন্যে।

চেনা লোকদের টেনে নিয়ে গিয়ে
চায়ের দোকানে তুলি।
চায়ে চুমুক দিতে দিতে দেখি
বরের গাড়ি
ফুল সাজিয়ে চলে যাচ্ছে।

যাক,
যা বলছিলাম—
কী যেন বলছিলাম
ভুলে গিয়েছি।
কাল হঠাৎ মনে পড়ে যাবে
এক-বাস্ লোকের মধ্যে।
হুঁশ হলে দেখব
আমার নামবার স্টপ
কখন পেছনে ফেলে এসেছি॥

৩

গল্পটা অনেকক্ষণ থেকেই
বলব বলব করছি।

রড-ধরা একটা হাতে
একটা ঘড়ি
আমার চোখের সামনে
কেউ পরছিল কিংবা খুলছিল।

নামব ব'লে হাত টেনে নিতে গিয়ে
হঠাৎ ঠাহর হল
হাতটা আমার
এবং ঘড়িটা অদৃশ্য।

পাদানি থেকে ঘড়িটা উদ্ধার হল
সেইসঙ্গে
পেছনে সিন্ খাটিয়ে তোলা
একটা মেয়ের ছবি।

ঘড়িটা গেলে
আমি সময়ের হাত থেকে
বাঁচতাম।
ছবিটা পেলাম একেবারেই উপ্‌রি।

কেননা পকেট থেকে ঘড়িটা
ফেলে দিতে গিয়ে
ভুল ক'রে ছবিটাও সেইসঙ্গে পড়ে গিয়েছিল ব'লে—
ছবির কোনো মালিক পাওয়া গেল না।

এখন আমার কাজ বেড়েছে।
ন'টার ভোঁ-র সঙ্গে
                    ঘড়িটা
আর মেয়েদের মুখের সঙ্গে
                    ছবিটা
মেলাতে গিয়ে সময়ের জালে
যেন আরও বেশি জড়িয়ে পড়ছি॥

## ফেরাই

(দীপাঞ্জন রায়চৌধুরী-কে)

সবাই সমান

যেখানে গেলে সবাই সমান হয়

'সব লাল হো যায়েগা' ব'লে
এক লাফে
সটান সেই জায়গায়

কাঁধ ধরাধরি ক'রে
পৌঁছুনো
এবং পৌঁছে দেওয়া গেল

রাবণের চুল্লির সামনে লাইনবন্দী হয়ে
ধর্না দিচ্ছে
লালগাড়ি-পাশ-হওয়া
ছুরিবিদ্ধ গুলিবিদ্ধ
অপাপবিদ্ধের দল

নিশির ডাকে নিশান হাতে
যারা ঘর ছেড়ে বাইরে বেরিয়েছিল
তারা এখন
সাড়ে তিন হাত জমির দখল ছেড়ে
আগুনের মুখে ছাই হওয়ার অপেক্ষায়

চোখ বন্ধ ব'লে
ওরা দেখতে পাচ্ছে না

মেঝে থেকে দেয়াল, দেয়াল থেকে ছাদ
শোয়ানো আর দাঁড়-করানো অক্ষরে
অঙ্গার দিয়ে লেখা অঙ্গীকার

ভুলব-না ভুলব-না ভুলব-না!

একটা ক'রে যায়
লাইন একটু ক'রে এগোয়।।

বলির বাজনা

রাত্রে রেডিওতে যখন খবর বলে
কানে আঙুল দিয়ে থাকি
সকালে কাগজ এলে
ছুঁতেও ভয় করে

লাইনবন্দী চেনা মুখগুলো
একের পর এক
একের পব এক ভেসে ওঠে

আমার পুরোনো সব বন্ধুর ছেলেরা
ছিল আমার নতুন বন্ধু
সিগারেট আমিই এগিয়ে দিতাম
যাতে তারা ছলছুতোয়
আমাকে একা ফেলে উঠে যেতে না পারে

ছেলেধরার দল
নাকের কাছে ফুল শুঁকিয়ে
ফুস্‌লে নিয়ে চলে গেছে
তাদেব বলি দেবে ব'লে

এখন যারা কবিতা শোনাতে আসে
তাদের কবিতা আমি শুনতে চাই না
যারটা শুনতে চাই
কলম ছুঁড়ে ফেলে দিয়ে
এখন সে শবসাধনায় উধাও

লালবাড়ির ভেতর থেকে আসছে
হায়নাদের হাড়ভাঙার শব্দ
ঘুমের মধ্যে আমি চমকে চমকে উঠছি
কালো গাড়িগুলো থেকে
ঘষে ঘষে তোলা হচ্ছে চাপ চাপ রক্ত
হরিণবাড়িতে পাগলাঘণ্টি
বেজে চলেছে বেজে চলেছে বেজে চলেছে

একদল বাইরে থেকে ওসকাচ্ছে

একদল ভেতর থেকে ভাঙছে
বলির বাজনায় আর জয়জোকারে
রক্তমাখা খাঁড়াগুলো

উঠছে আর পড়ছে
উঠছে আর পড়ছে॥

মধ্যিখানে চর

মধ্যিখানে চর

এক থেকে দুই, দুই থেকে তিন
এক থেকে দুই, দুই থেকে তিন
ভাঙছে আর ভাঙছে

বলেছিল কবর দিতে
যারা খুঁড়ছিল
সেই কবরেই পেছন থেকে তাদের ঠেলে দেওয়া হল

বলেছিল দেশ বরবাদ
পরে দুনিয়াটাকেই ছেঁটে ফেলে দিল

ধরা পড়বার ভয়ে
সারা রাস্তা 'চোর চোর' করে ছোটার পর
সিন্দুকের লাখবেলাখে
গোয়েন্দা-সিরিজে ফাঁস হয়ে যায়
হাতসাফাইয়ের কলকাঠি

গড়বার দল নয়
একটা ভাঙবার চক্র
নামাবলী গায়ে দিয়ে ভক্তদের ভোলাচ্ছে

মধ্যিখানে চর
তার আড়ালে ব'সে রয়েছে
কোন্ সে সওদাগর?

বন্ধুরা কোথায়

কাঁধের গামছাগুলো হাতে নিয়ে
একটা দল
গুম হয়ে ব'সে

পথ
এখন এক অন্ধগলিতে এসে ঠেকে গেছে
শহিদের স্মৃতি রাখতে শহিদ হওয়া
খুনের বদলে খুন
এই বৃত্তটাকে কিছুতেই ছাড়ানো যাচ্ছে না

যারা মৃত্যুর সওদাগর
পাখি-পড়ার মতো ক'রে তারা বোঝাচ্ছে
হয় মারো নয় মরো
এগোবার পথ তারাই প্রশস্ত করেছিল
এখন ফেরবার পথে
তারাই কাঁটা দিচ্ছে

আমার সেই বন্ধুরা কোথায়
আমি জানি না
পাছে কোনো অকল্যাণ হয়
তাই কাউকে জিজ্ঞেস করি না
দেখে ফেললে না-চেনার ভান করি

যারা শত্রুকে একঘরে না ক'রে
বন্ধুকে শত্রু করছে
যারা সংগ্রামের সাথীদের
আত্মহত্যার দিকে ঠেলে দিয়ে
মৃত্যুর গুণগান গাইছে—

সেই শয়তান চক্রটাকে এবার
যেখানে পাও খুঁজে বার করো
ফাঁক ভরাট করো
ভাঙাকে জোড়া দাও
তাহলেই সোনার কৌটোয় কালো প্রাণভোমরাগুলো
বুক ফেটে দাপিয়ে দাপিয়ে মরে যাবে

কাঁধের গামছা কোমরে বেঁধে
শ্মশান থেকে উঠে এসো
ভালোবাসায় ভর দিয়ে দাঁড়িয়ে
জীবনটাকে ধরো

যৌবনের ফেরাই দিয়ে,
হারিয়ে-যাওয়া নতুন বন্ধুরা আমার,
সমানে জিতে নাও সৃষ্টির পিঠ

যাবার আগে যেন দেখে যাই
মেঘভাঙা রামধনু

ঢেলে সাজা পৃথিবীর বুকে
যেন শুনতে পাই
ভোরবেলার আজান॥

## একুশে ফেব্রুয়ারি

বাক্সটার মধ্যে রাজ্যের জিনিস তালাবন্ধ—
চাবিটা
আমি সারা ঘর তন্ন তন্ন ক'রে খুঁজছি।
ছোট্ট মেয়েটা হঠাৎ
আমার মুঠোটা খুলে দিয়ে বলল,
এই তো!
এতক্ষণ তো তোমার হাতের মধ্যেই ছিল!

## দ্রুতি

গভীর রাত
তীব্র গতি
খড়ের গাড়ি
গরুর চোখ
গাছের গুঁড়ি
খড়ির দাগ॥

## শব্দে আর নিঃশব্দে

দেয়ালের মধ্যে দেয়াল।
নখের মধ্যে ছুঁচ।
ঘুমের মধ্যে জেরা।
শয়তানের দল জানে—
বোমার শব্দে সব চাপা পড়ে যাচ্ছে।

রক্তের মধ্যে রক্তবীজ।
চোখের মধ্যে স্বপ্ন।
বুকের মধ্যে বিশ্বাস।
শয়তানের দল জানে না—
নিঃশব্দে সমস্ত কিছু ফাঁস হ'য়ে যাচ্ছে॥

## আজকের গান

ডাকে বান,
            ভাঙে বাঁধ—
                        হাতে দাও হাত, ভাই
                                    হাতে দাও হাত।

দলে দলে কাঁধে কাঁধ
            চলো একসাথ, ভাই
                        চলো একসাথ।
ছলেবলেকৌশলে
সমানে লোভের হাত কে বাড়াস?
সম্মুখে
            পথ রুখে
                        কে দাঁড়াস?

শয়তান,
সাবধান!

ডাকে বান,
            ভাঙে বাঁধ—
                        হাতে দাও হাত, ভাই।

দলে দলে কাঁধে কাঁধ
চলো একসাথ, ভাই।

যে আজো পিছিয়ে আছে
তাকে ডেকে আনো কাছে
যে রয়েছে নীচে প'ড়ে
তুলে আনো হাত ধ'রে।

আনো দিন হাতুড়ির
আনো দিন কাস্তের
খাদ্যের শিল্পের শিক্ষার স্বাস্থ্যের।
নতুন দিনের আলো লেগে করে ঝলমল ঝলমল

বঞ্চিতদের সাধআহ্লাদ।
আমাদের লাখো লাখো পদভরে টলমল টলমল
নড়ে ওঠে বনিয়াদ।
পার হতে বাকি শেষ লড়াইয়ের ময়দান
দুর্দমনীয় বেগে চলো হই আগুয়ান।

ডাকে বান,
ভাঙে বাঁধ—
হাতে দাও হাত ভাই।
দলে দলে কাঁধে কাঁধ
চলো একসাথ ভাই॥

## আলোয় অনালোয়

দিনের আলো নিবে যাবার পর
ঘরের মধ্যে আলোগুলো জ্বলে উঠল।
কোণাঘুপ্‌চিতে গা-ঢাকা দেওয়া অন্ধকার
আমাদের কারো পাশে
কারো পেছনে
উঠে এসে গা ছুঁয়ে দাঁড়াল।

আলো-অন্ধকারের এই ইতরবিশেষ
আমরা আদৌ গায়ে মাখি নি।

এমন সময়
গনগনে লোহার গায়ে জল লাগার মতো
পাড়া জুড়ে এক আচম্বিত শব্দে
সমস্ত আলো একেবারে ফস ক'রে নিবে গেল।

অন্ধকারে আমরা কেউ কাউকে দেখতে পাচ্ছিলাম না।
একজন উঠে গিয়ে তাড়াতাড়ি বাইরের দরজাটা
বন্ধ ক'রে দিয়ে এল।
টর্চ জ্বালিয়ে খানিকক্ষণ এর ওর মুখের ওপর ফেলা হল,
দেখা গেল প্রত্যেকেই উসখুস উসখুস করছে।
 আলোয় আমরা পৃথক পৃথক থেকেও
কেমন মিলেমিশে এক হয়ে ছিলাম ;
অন্ধকার আমাদের একাকার ক'রে
পরস্পরের কাছছাড়া ক'রে দিল।

ঘরজোড়া স্তব্ধতায় শোনা গেল
ইতিহাসের এক ভীষণ চিলচিৎকার॥

## কড়াপাক

ডুবে ডুবে জল খাচ্ছিল মহাপাজি
গাজী
আর খাইবার
তার জুড়িদার
এ কালাপানির দুই কালসাপ
বিলকুল সাফ।

আকাশে ভোঁ-কাটা, মাটিতে সাবাড়
স্যাবার

রাস্তায় খান্ খান্ কে
গড়াগড়ি যায় ট্যাঙ্কে।

ঠ্যাঙানির চোটে
ফেলে পল্টন আগেভাগে ছোটে

পশ্চিমা বীর মিঞাজি
নিয়াজি।

চীন-মার্কিন টের পাক।
এ কঠিন ঠাঁই—কড়াপাক॥

## পুবহাওয়ার গান

হাওয়া দিচ্ছে হাওয়া
স্রোত বইছে স্রোত
এপার থেকে ওপার
ভেসে যাচ্ছে ফুল।
যা রে ফুল পুবে যা
আঁধারে ডুবে ডুবে যা—
আমার ফুল লাল টুকটুক
নাচতে নাচতে যায়
আমার ফুল ডাঙায় ওঠে
যেখানে মাটি রক্তে ভেজা।
যা রে ফুল পুবে যা
আঁধারে ডুবে ডুবে যা—
গুণবতী ভাই আমার,
মন কেমন করে
কবে দেখা হবে ও ভাই,
কবে আসবে ঘরে।
যা রে ফুল পুবে যা
আঁধারে ডুবে ডুবে যা—
এই ফুল লাল টুকটুক
ভাইয়ের পুব আকাশে ফুটুক
রুজু রুজু খেলুক হাওয়া
খুলে দাও জানলাদরজা।
যা রে ফুল পুবে যা
আঁধারে ডুবে ডুবে যা॥

সুভাষ মুখোপাধ্যায়

5/B, Sarat Banerjee Road
Calcutta-700 029
Telephone : 42 2384

স্নেহের সুধীর,

তোমার চিঠি।

(১) ১৯৫৭-র বিন্যাসই বহাল রেখো। আগের সংস্করণে কেন ও-রকম করা হয়েছিল মনে নেই। হয়তো বেশি জায়গা নেবার জন্যে কি? নাকি পাঠকদের পড়ার সুবিধের জন্যে?

অবশ্য আমার সন্দেহ;

'হুঁইক! হুঁইক! যেখানেই থাকি, সংসারে হলে সকলে সঙ্গিরা থাকবে'

অর্থাৎ, টানা হবে লাইনে।

এখন তোমার যেটা ইচ্ছে।

(২) 'উত্তর বন্যার শুধু ঝাঁপে .....'

অবশ্যই 'ঝাঁপে'।

ভালোবাসা জেনো।

সুভাষদা

১০/১২/৯১

নিয়ে যাব শহর দেখাতে

১

নিয়ে যাব শহর দেখাতে।

ক্যাম্পে ট্রেনিং শেষ
তার হাতে
মাত্র চার প্রহর সময়।
নিয়ে যাব শহর দেখাতে।

চোখের ওপর আর নয়
গাল বেয়ে
নেমে এসে বুকের পাঁজরে
হাত দাও, কান রেখে শোনো
দেখ চেয়ে—
অগ্নিগর্ভ কালের গহ্বরে
স্পন্দমান
দেশ।
নিয়ে যাব শহর দেখাতে।

যা ছিল না স্পষ্ট কখনও
শুধু ভাসা-ভাসা
যার স্থান
সমস্ত কিছুর ঊর্ধ্বে
ভেঙে গিয়ে সে ?
জল হয় যদি—
ফলন্ত ফুলন্ত হয় মাটি,
মুক্তিযুদ্ধে
শিরায়

দ্র. কবিতা ২ : ১৮

## ১ দিন আসবে

নিকোলা ভাপ্‌ৎসারভ অনুবাদ সুভাষ মুখোপাধ্যায়। মুদ্রকপত্রের হুবহু বিবরণ নীচে দেওয়া হ'লো ঃ

॥ বাংলা অনুবাদ॥
প্রকাশকাল জুলাই ১৯৬১
॥ প্রচ্ছদ এঁকেছেন॥
শ্রীরেবতী ঘোষ
॥ সহায়তা করেছেন॥
শ্রীরথীন মিত্র
॥ ছাপিয়েছেন ও বাঁধিয়েছেন॥
শ্রীবাণী প্রেস
১২৮, হাজরা রোড
কলিকাতা-২৬

॥ প্রকাশক॥
নির্মল বোস্ এণ্টারপ্রাইজ
১৩, ওল্ড পোষ্ট অফিস ষ্ট্রীট,
কলিকাতা-১

মূল্য — আড়াই টাকা

'দিন আসবে'-র প্রথম সংস্করণ দুষ্প্রাপ্য। নয়া দিল্লির বুলগারী প্রজাতন্ত্র দূতাবাসের কাউন্সেলর ডি. গোরানেভের সৌজন্যে বইটির আখ্যাপত্র, মুদ্রকপত্র, এবং ভূমিকার জেরক্স কপি পেয়েছি। এই সংস্করণে ভূমিকারূপে 'অনুবাদ প্রসঙ্গে' যেভাবে ছাপা হয়েছে তা পরবর্তীকালের পাঠ থেকে আলাদা। নীচে প্রথম পাঠটি মুদ্রিত হ'লো :

### অনুবাদ প্রসঙ্গে

গোড়াতেই কবুল করা ভাল, এ অনুবাদ সরাসরি মূল থেকে নয়। বুলগারীয় ভাষা থেকে ইংরেজি, তারপর সেই ইংরেজি থেকে বাংলা। অনুবাদে এই ঘুরপথের আশ্রয় না নিয়ে আমার উপায় ছিল না। কারণ, বুলগারীয় ভাষা আমার জানা নেই। ফলে, মূল থেকে কতটা সরেছি তা জানাও আমার পক্ষে সম্ভব নয়। শুধু এইটুকু বলতে পারি, যথাসম্ভব ইংরেজি অনুবাদের পায়ে পায়ে চলবার চেষ্টা করেছি।

নিকোলা ভাপ্‌ৎসারভের কিছু কিছু কবিতা মূল বুলগারীয় ভাষায় আমাকে একবার একজন পড়ে শুনিয়েছিলেন। ইংরেজি অনুবাদের সঙ্গে মিলিয়ে দেখে আমার মনে হয়েছিল এমন কি ইংরেজিতেও মূল কবিতার ছন্দ ও মিল সব ক্ষেত্রে বজায় রাখা সম্ভব হয় নি। কাজেই সে চেষ্টা না ক'রে দু একটি ছাড়া সব অনুবাদেই আমি সোজাসুজি গদ্যের আশ্রয় নিয়েছি।

বাংলায় ভাপ্‌ৎসারভের কবিতার অনুবাদ এই প্রথম নয়। যাঁরা ইতিপূর্বে ভাপ্‌ৎসারভের কবিতার অনুবাদ ক'রে বাঙালী পাঠকদের দৃষ্টি আকর্ষণ করেছেন, তাঁরা আমাদের ধন্যবাদার্হ। এমন দিন নিশ্চয়ই আসবে, যখন সটান বুলগারীয় ভাষা থেকে ভাপৎসারভের কবিতা বাংলায় অনুবাদ হবে। তখন আর দুধের স্বাদ ঘোলে মেটানোর কোন দরকার হবে না।

এই সংকলনের একটি কবিতার নামেই এই গ্রন্থের নাম রাখা হল। এ সংকলনে অন্তর্ভুক্ত কবিতার সাজাই বাছাই সম্পর্কেও অনুবাদকের পক্ষ থেকে দু-একটি কথা বলা দরকার।

বাংলায় সহজে আসে, প্রধানত এমন কবিতাই এ সংকলনের জন্যে বাছাই হয়েছে। তা সত্ত্বেও জায়গার টানাটানির দরুন কিছু ভাল কবিতা বাদ দিতে হল। পরের সংস্করণে সে ত্রুটি সংশোধনের চেষ্টা করা যাবে।

কবিতাগুলি কালক্রম অনুযায়ী সাজানো হয়নি। যেমন ফাঁসীতে যাবার আগে লেখা দুটি কবিতার একটি এ সংকলনের একেবারে গোড়ায় ও আর একটি একেবারে শেষে দেওয়া হয়েছে। কবিতাগুলি সাজানো হয়েছে বিষয় ও রসের বৈচিত্রের দিকে লক্ষ্য রেখে। কোন্ কবিতা কবে লেখা, প্রত্যেকটি কবিতা পড়লেই মোটামুটি তা আঁচ করা যাবে।

ভাষার প্রতিবন্ধকতা সত্ত্বেও এ অনুবাদ যদি বাঙালী পাঠকের মনে প্রতিধ্বনি জাগায় তাহলেই অনুবাদকের শ্রম সার্থক হবে।

সুভাষ মুখোপাধ্যায়

—প্রথম (বি) সংস্করণ ১লা বৈশাখ ১৩৭৬। দ্বিতীয় মুদ্রণ জ্যৈষ্ঠ ১৩৮১। প্রকাশক ব্রজকিশোর মণ্ডল। বিশ্ববাণী প্রকাশনী ৭৯/১বি মহাত্মা গান্ধী রোড কলকাতা-৯। মুদ্রক শ্রীগোপালচন্দ্র রায়। লক্ষ্মীনারায়ণ প্রেস ৬ নং শিবু বিশ্বাস লেন কলিকাতা-৬। দাম চার টাকা। ভূমিকাসহ পৃষ্ঠা ৪৯। মোট ১৪টি কবিতার অনুবাদ :

| | | | |
|---|---|---|---|
| ১ | যাবার আগে | ৮ | গর্কী |
| ২ | কারখানা | ৯ | স্পেন |
| ৩ | ছবিঘর | ১০ | দ্বৈরথ |
| ৪ | বাড়ি তুলব | ১১ | দিন আসবে |
| ৫ | একটি চিঠি | ১২ | স্মৃতি |
| ৬ | গ্রামবার্তা | ১৩ | রোমান্স |
| ৭ | মানব-বন্দনা | ১৪ | শেষ কথা |

এই বইটি পরে বিশ্ববাণী প্রকাশনীর 'সুভাষ মুখোপাধ্যায়ের কাব্য সংগ্রহ'র দ্বিতীয় খণ্ডের (১৩৮১) অন্তর্ভূত।

'দিন আসবে' প্রসঙ্গে অশ্রুকুমার সিকদারের অভিমত :

ইমেজের পর ইমেজ সাজিয়ে পুরো কবিতার সংগঠনের ব্যাপারে হিকমতের কবিতার তর্জমার সঙ্গে 'ফুল ফুটুক' কবিতাগুচ্ছের বেশ মিল পাওয়া যায়। দুটো কবিতার বাচনভঙ্গির মিল কতোটা হতে পারে তার প্রমাণ মিলবে—'তুমি আমি' (হিকমত) এবং 'পারাপার' (ফুল ফুটুক) কবিতা দুটো পরপর পড়লে। এই সব থেকে তাই মনে হয়, নিজের স্বরে নিজের গান গাইবার আগে পূর্ব প্রস্তুতি হিসেবে সুভাষ মুখোপাধ্যায় নাজিম হিকমতের কণ্ঠে কণ্ঠ মিলিয়ে স্বরচর্চা করে নিয়েছিলেন। কিন্তু হিকমতের তর্জমার যে তাৎপর্য সুভাষের বিবর্তনে, সেই তাৎপর্য উত্তরকালে প্রকাশিত বুলগার কবি নিকোলা ভাপ্‌ৎসারভের তর্জমা 'দিন আসবে' বইয়ে নেই। হিকমতের তর্জমা সুভাষের পরবর্তী মৌলিক রচনাকে প্রভাবিত করেছে, সেই

রকম কোনো প্রভাব 'দিন আসবে' কবিতাগুচ্ছের নেই। 'আমার বুকের বর্মে ঢাকা/বিশ্বাস আমার/সেই বিশ্বাস ভাঙবে/তেমন বুলেট/ত্রিভুবনে নেই' (দিন আসবে)। এই সব অংশ যখন পড়ি তখন এটাই স্পষ্ট হয় যে এই তর্জমা সুভাষ মুখোপাধ্যায়ের নিজস্ব রীতির দ্বারাই বরং প্রভাবিত।

('আধুনিক কবিতার দিগ্‌বলয়', কলকাতা, ১৩৮১ পৃ ২৬৪)

## ২ যত দূরেই যাই

সুভাষ মুখোপাধ্যায়। ত্রিবেণী প্রকাশন প্রাইভেট লিমিটেড, কলকাতা-১২। প্রথম প্রকাশ বৈশাখ, ১৩৬৯। প্রকাশক কানাইলাল সরকার। ২, শ্যামাচরণ দে স্ট্রীট কলিকাতা ১২। মুদ্রাকর সূর্যনারায়ণ ভট্টাচার্য। তাপসী প্রেস ৩০, কর্ণওয়ালিস স্ট্রীট কলিকাতা ৬। প্রচ্ছদ পূর্ণেন্দু পত্রী। ব্লক মুদ্রণ ইণ্ডিয়ান ফটো এনগ্রেভিং। বাঁধাই তৈফুর আলী মিএগা অ্যাণ্ড ব্রাদার্স। দাম তিন টাকা। উৎসর্গ বন্ধু অশোক ঘোষ-কে। রচনাকাল ১৯৫৭-১৯৬০। পৃষ্ঠাসংখ্যা ৫৭। আটাশটি কবিতার সংকলন :

১. যেতে যেতে (তারপর যে-তে যে-তে যে-তে)
২. পায়ে পায়ে (সারাক্ষণ সে আমার পায়ে পায়ে)
৩. দিনান্তে (পশ্চিমের আকাশে রক্তগঙ্গা বইয়ে দিয়ে)
৪. পোড়া শহরে (তেলচিটে সবুজ ঘাস)
৫. পাথরের ফুল (ফুলগুলো সরিয়ে নাও)
৬. যেন না দেখি (যেখানে আকাশের)
৭. লোকটা জানলই না (বাঁদিকের বুক-পকেটটা)
৮. যত দূরেই যাই (আমি যত দূরেই যাই)
৯. ফিরে ফিরে (সিঁড়ি দিয়ে ঘুরে ঘুরে)
১০. কে জাগে (সেই কোন সকালে)
১১. আরও গভীরে (মাথার ওপর গোল কালো পাথরটায়)
১২. ঘোড়ার চাল (মারা অত সহজ নয়)
১৩. গণনা (আমাকে একটা ফুলের নাম বলো)
১৪. রাস্তার লোক (চোখ পড়তেই)
১৫. কেন এল না (সারাটা দিন ছেলেটা)
১৬. বারুদের মত (আকাশে রক্তচক্ষু)
১৭. বোকা (ওহে খোকা! বসে পড়ো)
১৮. রংরুট (হেরেছি? তাতে কী?)
১৯. এখন যাব না (বাতাসের কান আছে দেখছি)
২০. ছাপ (কেউ দেয়নি কো উলু)
২১. আলো থেকে অন্ধকারে (এ শহরে)

২২. পা রাখার জায়গা (পৃথিবীটা যেন রাস্তার)
২৩. মেজাজ (থলির ভেতর হাত ঢেকে)
২৪. ফলশ্রুতি (ফলের দোকানের সামনে)
২৫. ছেই (ভাজা ইলিশের গন্ধে)
২৬. দূর থেকে দেখা (আমি আমার ভাবনাগুলোকে)
২৭. এই পথ (চোখে চোখ পড়তে)
২৮. মুখুজ্যের সঙ্গে আলাপ (আরে! মুখুজ্জে মশাই যে)

'যত দূরেই যাই' কাব্যগ্রন্থের জন্য সুভাষ মুখোপাধ্যায় ১৯৬৪ খ্রিস্টাব্দে সাহিত্য আকাদেমি পুরস্কার প্রাপ্ত হন। এই প্রসঙ্গে সুনীল গঙ্গোপাধ্যায় সম্পাদিত 'কৃত্তিবাস' পত্রিকায় (সংখ্যা ২০ বিংশ সংকলন ১৯৬৫) লেখা হয় :

## আকাদেমি পুরস্কার

এ বৎসর আকাদেমি পুরস্কার বাংলায় দেওয়া হয়েছে সুভাষ মুখোপাধ্যায়কে। আমরা এজন্য অতীব খুশি হয়েছি। কবি হিসেবে সুভাষ মুখোপাধ্যায় অত্যন্ত উল্লেখযোগ্য, বাংলা কবিতায় তাঁর আগমন অবধারিতের মতো, সুতরাং ঐ পুরস্কারের উল্লেখে আমাদের প্রয়োজন ছিল না। কিন্তু পুরস্কারের সঙ্গে আছে বিপুল অপচয়যোগ্য অর্থরাশি। ঐ অর্থে সুভাষ মুখোপাধ্যায়ের নিশ্চিত খুব প্রয়োজন ছিল।

আগামীবারের জন্য, বিচারকদের যাতে ভুল না হয়, আমরা মনে করিয়ে দিচ্ছি— যেন অবশ্য কমলকুমার মজুমদারকে দেওয়া হয় ঐ পুরস্কার ও অর্থ। তাঁরও নিশ্চিত প্রয়োজন। এবং বাংলাদেশে, সাহিত্যের জন্য ইহজীবনে এতখানি আত্মত্যাগ কমলকুমার মজুমদারের মতো কে করছেন আর।

ত্রিবেণী থেকে 'যত দূরে যাই'-এর আরো দুটি সংস্করণ প্রকাশিত হয়েছিল যথাক্রমে মাঘ ১৩৭১ এবং জ্যৈষ্ঠ ১৩৭২ বঙ্গাব্দে। ভারবি সংস্করণের মুদ্রকপত্রে 'সংস্করণ' বলা হ'লেও এগুলি পুনর্মুদ্রণ মাত্র।

—ভারবি সংস্করণও মূলত তাই। 'পাপড়ি' বদলে 'পাঁপড়ি' ('গণনা'), 'দেখ' বদলে 'দেখো' ('রাস্তার লোক'), 'শাশুড়ী বদলে' 'শাশুড়ি' ('মেজাজ'), 'ভূশণ্ডি' বদলে 'ভূশুণ্ডি' (ঐ), 'বাহবা' বদলে 'বাহাবা' ( 'ছেই') হওয়া ছাড়া এবং বিরতি চিহ্নের ঈষৎ রদবদল ছাড়া কোনো পরিবর্তন নেই। অন্যান্য জ্ঞাতব্য তথ্য হ'লো ঃ

আগেকার মুদ্রণগুলির উল্লেখ ক'রে বলা হয়েছে ঃ

প্রথম ভারবি সংস্করণ শ্রাবণ ১৩৭৫, জুলাই ১৯৬৮ প্রকাশক গোপীমোহন সিংহ-রায়, ভারবি, ২৬ কলেজ স্ট্রিট, কলিকাতা-১২। মুদ্রক : শ্রী নারায়ণ লাহিড়ী, লয়াল আর্ট প্রেস প্রাইভেট লিমিটেড কলকাতা ১৩ দাম ঃ সাড়ে তিন টাকা।

কবিতাগুলি অপরিবর্তিত, তবে পৃষ্ঠা সংখ্যা ৬৬। এই সংস্করণেরও প্রচ্ছদ শিল্পী

পূর্ণেন্দু পত্রী। তবে আমার দেখা কপিতে প্রচ্ছদ ছিলো না ব'লে পুরনো কভারটিই ব্যবহৃত হয়েছে কিনা নিশ্চিত নই। এটি পরে 'বিশ্ববাণী'-র 'সুভাষ মুখোপাধ্যায় কাব্যসংগ্রহ'-র (১৩৭৯) অন্তর্ভূত।

—দে'জ সংস্করণে (১৯৯২) কোনো পরিবর্তন নেই।

পুরস্কার প্রাপ্তি ছাড়াও 'যত দূরেই যাই লেখক পাঠকমহলে নানারকম প্রতিক্রিয়ার সূচনা করেছিল। প্রসঙ্গত সমীর রায় সম্পাদিত 'মহেঞ্জোদারো' পত্রিকার প্রথম বর্ষ, তৃতীয়-চতুর্থ সংখ্যায় (কার্তিক-চৈত্র ১৩৬৯) প্রকাশিত অনিমেষ পালের দীর্ঘ সমালোচনা এবং তদুত্তরে দ্বিতীয় বর্ষ প্রথম-দ্বিতীয় সংখ্যায় (বৈশাখ-আশ্বিন ১৩৭০) সন্দীপন চট্টোপাধ্যায়ের চিঠি থেকে অংশবিশেষ উদ্ধৃত হলো :

কবি হিসাবে শ্রীযুক্ত সুভাষ মুখোপাধ্যায় সুপরিচিত এবং প্রতিষ্ঠিত। নানা পত্র-পত্রিকায় কাব্য-সঙ্কলনে তাঁর কবিতা এতদিন মুগ্ধ বিস্ময়ে পড়ে এসেছি। তাঁর কাছে আজো আমাদের অনেক প্রত্যাশা। আর এতদিন পরে সে প্রত্যাশা যে যথার্থই সার্থক হয়েছে সে কথা বলবার জন্যই এ লেখা!

বিনা দ্বিধায় বলি—দ্বিতীয় মহাযুদ্ধের পর বাংলা সাহিত্যের সার্থকতম সৃষ্টিগুলির মধ্যে, 'যত দূরেই যাই'—অন্যতম। বইটিতে কবিতা আছে আটাশটি। রচনাকাল ১৯৫৭ থেকে ১৯৬০। বইয়ের শেষ কবিতা 'মুখুজ্যের সঙ্গে আলাপ' আকারে দীর্ঘতম, প্রকারে স্পষ্টই রাজনৈতিক কিন্তু ভবিষ্যতের প্রতি সুগভীর আস্থায় মহৎ। মুখুজ্যের সঙ্গে আলাপ'-এর ভাষার মধ্যে তুলনীয় সাম্প্রতিক কোন কবিতা পেলুম না। তুর্কী কবি নাজিম হিকমতের কবিতার গঠন ভঙ্গীর সঙ্গে কবিতাটির গঠন ভঙ্গীর সাদৃশ্য লক্ষণীয়। শ্রীযুক্ত মুখোপাধ্যায় হিকমতের কবিতার বঙ্গানুবাদ করেছিলেন বলেই অবশ্য কথাটা মনে পড়ল। এই আশ্চর্য কবিতাটি নিয়েই আলোচনা করা প্রয়োজন, কেননা এই কাব্যগ্রন্থের কবিতাগুলি যে বিশিষ্ট দেশকালের পটভূমিকায় রচিত হয়েছে সেই দেশকাল সম্বন্ধে এই কবিতাটিতেই কবি তাঁর মনোভাবটিকে ঋজুতম ভাষায় ঘনপিনদ্ধ ছন্দে প্রকাশ করেছেন।

'আরে। মুখুজ্যে মশাই যে! নমস্কার, কী খবর?/ আর এই লেখা-টেখা সংসার-টংসার এই নিয়েই ব্যস্ত/'—আরম্ভ হলো কবিতাটি নিতান্ত আটপৌরে গদ্যে, আলাপচারীর ভঙ্গীতে। কেউ একজন মুখুজ্যেকে বলছেন কয়েকটি কথা চায়ের দোকানে ডেকে নিয়ে গিয়ে—'তার চেয়ে এসো, চেয়ারটা টেনে নিয়ে/ জানলায় পা তুলে বসি।/ এক কাপ চায়ে আর কতটা সময়ই বা যাবে?—'/ কিন্তু গদ্য তার বাহুল্য ঘুচিয়ে পরক্ষণেই ব্যঞ্জনাগর্ভ সংহতি লাভ করল—/ 'আকাশে গুড় গুড় করছে মেঘ—/ ঢালবে/ কিন্তু খুব ভয়ের কিছু নেই,/ যুদ্ধ না হওয়ার দিকে।'/—এরপর বক্তার কণ্ঠে প্রফেটের স্বর শোনা গেল—/ 'ধ্বংসের চেয়ে সৃষ্টির, অন্ধকারের চেয়ে আলোর দিকেই/ পাল্লা ভারী হচ্ছে।/ ঘৃণার হাত মুচড়ে দিচ্ছে ভালবাসা।'/ 'এবং/ পৃথিবীকে নতুন করে সাজাতে সাজাতে/ ভবিষ্যৎ কথা বলছে শোনো,/ ক্রুশ্চেভের গলায়।'/

এই রাজনৈতিক বক্তব্যের সঙ্গে অনেকেরই একমত হওয়া সম্ভব নয়। কিন্তু ভাষার

এই আশ্চর্য্য সংহতরূপ এবং শাণিত বাক্‌ভঙ্গীমা কাব্যদেহে যে অভিনব ঔজ্জ্বল্য এনেছে সে সম্বন্ধে দ্বিমত হবেন না বোধহয়।...

+

এবং কাব্যগ্রন্থটির সবকটি উজ্জ্বলতম দিকের প্রতি পাঠকের দৃষ্টি আকর্ষণ করাই প্রথম প্রয়োজন। এই কাব্যের আরেকটি অনন্যসাধারণ বিশিষ্টতা তার চিত্রকল্প বা image রচনায়। কবির সৌন্দর্য্য দৃষ্টি এবং জীবন দৃষ্টির যুগ্ম প্রকাশেই image গুলির অসাধারণত্ব। নিতান্ত জড়বস্তু কিংবা প্রাকৃতিক ঘটনার মধ্যে কবি ইন্দ্রিয়ঘন অনুভূতি এবং সামাজিক-রাজনৈতিক তির্য্যকতা আরোপ ক'রে যে শৈল্পিক দক্ষতা দেখিয়েছেন তার তুলনা প্রাক্ মহাযুদ্ধ বা মহাযুদ্ধোত্তর কোন কালের বাংলা কবিতায়ই খুঁজে পাওয়া যাবে না। বইটিতে একাধিক এমন কবিতা আছে যাকে বলা যায় এইরকম চিত্রকল্পের মালা। একটি উদাহরণ দেওয়া যাক,—'পশ্চিমের আকাশে রক্তগঙ্গা বইয়ে দিয়ে/ যেন কোন দুর্ধর্ষ ডাকাতের মত/ রাস্তার মানুষদের চোখ রাঙাতে রাঙাতে/ নিজের ডেরায় ফিরে গেল/ সূর্য্য/ তার অনেকক্ষণ পরে/ সরেজমিন তদন্তে/ দিনকে রাত করতে/ যেন পুলিশের/ কালো গাড়িতে এল/ সন্ধ্যা।/ আলোটা জ্বালতেই/ জানালা দিয়ে বাইরে/ লাফিয়ে পড়ল/ অন্ধকার।/ পর্দাটা সরাতেই/ ভয়চকিত হরিণীর মত/ আমাকে জড়িয়ে ধরল/ হাওয়া।'—(দিনান্তে।)

+

আর উদ্ধৃতি নিষ্প্রয়োজন। চিত্রগুলি সবই শহর এবং শহরতলীর কলকাতার।

'যতদূরেই যাই' এ গ্রামীণ চিত্র নেই বললেই চলে। গ্রাম বাংলার জন্য আছে একটি রোম্যান্টিক বেদনা।

+

পরিশেষে সহৃদয় কাব্য পাঠকের কাছে নিবেদন---বইটি পড়ুন। কেননা ম্যাক্‌কার্থী ও গোয়েব্‌লসের প্রেতাত্মারা আজ সদলে বাংলা সাহিত্যের স্কন্ধে চেপে বসবার মতলব আঁটছে। আজ একথা প্রমাণ করার সময় এসেছে যে প্রচার—বিচার নয় এবং বাঙ্গালী পাঠকের রসোপভোগের ক্ষমতা ও তাঁদের মন পত্রিকা বিশেষের কাছে বন্ধক দেওয়া নেই।

সন্দীপন চট্টোপাধ্যায় এই সমালোচনার জবাব দেন :

আজ ভোরবেলা দাঁত মাজতে মাজতে সুভাষ মুখোপাধ্যায়ের কবিতা সম্পর্কে যা যা মনে পড়ল সংক্ষেপ না করে, সম্পাদক মহাশয় আপনাকে নিচে জানাচ্ছি।

১। সুররিয়ালিজম, দাদাইজম, ইম্প্রেসনইজম, অমুক তমুক ইত্যাদির স্তর পার হয়ে কবিতা এখন ঘরে ফিরে এসেছে। যেকোনো ধরনের রিয়াল-ইজমই একে বলতে হবে, মলয় বলছেন হাংগরিয়ালিজম, আসলে ট্রু-ইজম। স্ট্রেটফরোআর্ড কবিতাই সর্বত্র লেখা হচ্ছে, আধুনিকতা বলতে আপাতত অন্য কিছু বোঝায় না। ইমেজ তো দূরের কথা সিম্বল কদাচিৎ ব্যবহৃত হয়। বাঁচার মানে মানুষ আর খোঁজে না। বাঁচার কোনো মানে নেই একথা ওয়ান্স-ফর অল জানতে পারা গেছে। মানুষের আগে আজ আর কোনো বিশেষণ বসানো হয় না।

২। সুভাষ মুখোপাধ্যায় একজন 'ইমেজিস্ট' কবি, 'চিত্তচমৎকুমারী' তাঁর ছন্দ, বেশ,

তাঁর কবিতার সঙ্গে তুলনীয় সাম্প্রতিক কোন কবিতা সমালোচক পান না। ধরা যাক এ বিষয়ে সুভাষ মুখোপাধ্যায় 'শ্রেষ্ঠ', কিন্তু কি ক'রে শ্রেষ্ঠ, কারণ কে তাঁর প্রতিদ্বন্দ্বী? কিছু সাবালিকা রমণী ও য়ুনিভার্সিটির ছেলেপিলেদের মধ্যে ছাড়া ছন্দ, ইমেজ এ-সবের রেওয়াজ যে একদম উঠে গেছে! সামলোচক (sic) তবে কি সত্যিই মনে করেন যে, তিনি সুভাষ মুখোপাধ্যায়, এখনো মৃত সত্যেন দত্তদের সঙ্গে প্রতিদ্বন্দ্বিতা করছেন, মানে আমি বলছি, ছন্দের কারবারে? ইমেজ-এর ব্যাপারেও কেউ তাঁকে ডুয়েল লড়তে আহ্বান করবে না, অন্তত এ-জেনারেশনে কোন কবি, অবশ্য ডুয়েল লড়ার যুগও আর নেই। আমাদের জীবদ্দশাতেই শিল্প-ব্যাপারে সম্পূর্ণ নিরস্ত্রীকরণ হয়ে গেল। গদ্য কবিতা? সকলেই জানেন বাঙলা গদ্য ছন্দের পাইওনিঅর হলেন সমর সেন, সুভাষ মুখোপাধ্যায় নন। তিনি ছাড়া সিদ্ধেশ্বর সেন গদ্যকবিতার অন্যতম কবি। মাত্রাবৃত্ত ইত্যাদি উঠে যাবার পর এখন থেকে শুধু পয়ারহীন টানা গদ্যই চলতে থাকবে।

জীবনানন্দ দাশের গ্রেটনেস ৬০-দশকে আমরা বুঝেছি। বস্তুত জীবনানন্দ দাশ ও মানিক বন্দ্যোপাধ্যায়ের 'পুতুল নাচের ইতিকথা' ছাড়া সমস্ত রবীন্দ্রনাথ-সমেত সমগ্র বাঙলা সাহিত্য আর ঐ দুই লেখকের পৃষ্ঠপোষকতা করার দিক থেকেই সিগনিফিক্যান্ট—এ ছাড়া আর কার কি বলার থাকতে পারে? একদা বুদ্ধদেব বসু সুভাষের প্রশংসা করেছিলেন, ৩০-এর কালে সেটা তেমন বোকামোও হয়নি, কিন্তু সমালোচক মহাশয় এই ৬২-৬৩ সালে কেন হঠাৎ? 'মুগ্ধ' হয়েছেন, 'বিস্মৃত' হয়েছেন, তাঁকে 'বিষণ্ণ' করে তুলেছে এ-সবই সত্যি—কিন্তু 'সকলেই আমার সঙ্গে একমত হবেন,' 'কেউ দ্বিমত হবেন না বোধহয়'—এ-সব আশা তিনি কি করে করেছেন? 'কয়েকটি কবিতায় বাৎসল্যের মধুর স্পর্শ অনায়াসলভ্য'? 'পরিশেষে' সমালোচক মহাশয় যা লিখেছেন তা অত্যন্ত বিশ্রী। আমি তাঁকে বলছি সুভাষ মুখোপাধ্যায়ের পক্ষে তাঁর পরিশিষ্টটুকু অত্যন্ত অপমানজনক। আমি অপমানিত বোধ করেছি। 'সহৃদয় কাব্যপাঠকের কাছে নিবেদন বইটি পড়ুন!' মাজন বিক্রী করছেন নাকি সমালোচক মহাশয়? দাঁত মাজতে মাজতে, আজ সকালে, দাঁতের মাজনের কথাই আমার প্রথমত মনে আসে।

আমার পরিশিষ্ট এই যে সুভাষ মুখোপাধ্যায়ের ego-কে আহত করার জন্য আমি আপনাকে এই চিঠি লিখছি না, এমন কি সমালোচক মহাশয়কেও মান্যতা জানাতে আমি বাধ্য এবং আমি তা জানাচ্ছি, যদিও তিনিই সুভাষ মুখোপাধ্যায় সম্পর্কে, আজ, এ-রকম ভোরে, খামোকা উত্তেজিত করলেন। সুভাষ মুখোপাধ্যায় নতুন জেনারেশনের যুবকদের পক্ষে প্রয়োজনীয় কবিতা লিখতে পারেননি, জীবনানন্দ দাশ পেরেছিলেন।

'যত দূরেই যাই' প্রসঙ্গে দুই প্রজন্মের কয়েকজন সমালোচকের মন্তব্য নীচে উদ্ধৃত হ'লো। জগদীশ ভট্টাচার্য মনে করেন যে,

'যত দুরেই যাই'—গ্রন্থে কবি সুভাষের তৃতীয় জন্ম। শিল্পী হিসাবে এটি তাঁর নবতর অভ্যুদয়-দিগন্তের ইশারা বহন করে এনেছে। সুভাষের কবিভাষায় গদ্য যে কখন বিশুদ্ধ পদ্যের প্রাণধর্ম লাভ করে তা যেন স্পষ্ট বুঝতে পারা যায় না। ধ্বনিকারদের ভাষায় তাঁর গদ্যে পদ্যধর্মের এই অভিব্যঞ্জনা অসংলক্ষ্যক্রম। মিতভাষণ সুভাষের স্বভাবধর্ম।

'যত দূরেই যাই' গ্রন্থে তাঁর পরিশীলিত কলাকৃতি যেন চারুশীলনের উচ্চশিখরে আরোহণ করেছে।

এই গ্রন্থে কবিভাবনা গল্পরূপের রূপক ও রূপকথার মিশ্রশিল্প দিয়ে গড়া। তাতে ব্যক্তিচৈতন্যের সাধারণীকৃতি সহজতর হয়েছে। কিন্তু মিতভাষণে যাঁর সহজসিদ্ধি, তাঁর পক্ষে গল্পকবিতা লেখার যে বিপদ দেখা দিতে পারে, সেই বিপদ দেখা দিয়েছে কোনো-কোনো দীর্ঘ-কবিতায়। 'পা রাখার জায়গা,' 'মেজাজ' , 'ফলশ্রুতি' প্রভৃতি কবিতা রসোত্তীর্ণ হওয়া সত্ত্বেও অতিকথন দোষদুষ্ট।

মৃত্যুঞ্জয়ী আশার সংগীত দিয়েই 'যত দূরেই যাই' গ্রন্থের আরম্ভ। প্রথম কবিতার নাম 'যেতে যেতে'। রূপকথার ভঙ্গিতে লেখা। জীবনের পথ চলতে-চলতে কবির সঙ্গে এক নদীর দেখা। পায়ে তার ঘুঙুর বাঁধা। পরনে উড়ু-উড়ু ঢেউয়ের নীল ঘাগরা। সেই নদীর দুদিকে দুটো মুখ।..... তারপর? তারপর গল্প শেষ করে কবি বলছেন, ' সেই রাক্ষুসীই আমাকে খেলো।' এই কবিতায় কবি বিশুদ্ধ রূপকথার ভঙ্গিটিই ফুটিয়ে তুলেছেন সন্দেহ নেই। তবু আদর্শে বিশ্বাসী আশাবাদী মানুষের এই তো জীবনসংগীত।

+

'যত দূরেই যাই'-কাব্যগ্রন্থের আরো অনেক কবিতা চলতি কালের সীমানা অনায়াসে পেরিয়ে যাবার প্রাণশক্তি নিয়ে জন্মগ্রহণ করেছে। অমনি একটি কবিতা, 'পাথরের ফুল'। মানিক বন্দ্যোপাধ্যায়ের মৃত্যু উপলক্ষে লেখা। রবীন্দ্রনাথের তিরোধানে যতীন্দ্রনাথ সেনগুপ্তের লেখা 'বাইশে শ্রাবণ' কবিতাটি এই প্রসঙ্গে মনে পড়বে। দুটি কবিতার শিল্পরীতির মধ্যে একটা অলক্ষ্য যোগ কোথায় যেন রয়েছে। দুটিই অসামান্য কবিতা।

("সুভাষ মুখোপাধ্যায়", আমার কালের কয়েকজন কবি' , কলকাতা, ১৯৯০, পৃ ৩০৬-৭ ও ৩০৯)

সুমিতা চক্রবর্তীর মতে,

'যত দূরেই যাই' (১৯৬২) সুভাষ মুখোপাধ্যায়ের দ্বিতীয় পর্বের সবচেয়ে তাৎপর্যপূর্ণ সংকলন। ঘিরে থাকা প্রকৃতি ও পরিবেশকে দেখার চোখের অভিনবত্বে, অ-সদৃশ্যের মধ্যে সাদৃশ্য আবিষ্কারের প্রতিভায়, উপমা ও চিত্রকল্প নির্মাণে সুভাষ এই গ্রন্থেই অসম্ভব সার্থকতায় দেখা দেন। এবং এরপর থেকে শেষ পর্যন্তও তাঁর কবিতায় দেখা যায় এই ক্ষমতার নিরবচ্ছিন্ন সফলতা। চিত্রকল্প নির্মাণের একটিই উদাহরণ রাখছি কারণ প্রতিটি উদাহরণই একই কথা প্রমাণ করে—শিল্পীর কল্পনাপ্রবণ সৃজনশীল দৃষ্টির সৌকর্য—

গরাদের এপারে দেখো
কয়েদীর ডোরাকাটা পোশাকে
এক টুকরো রোদ
মেঝেতে মাথা ঠেকিয়ে
হাঁটু মুড়ে
যেন মগরেবের নমাজ পড়ছে। (বারুদের মত)

+

'যত দূরেই যাই' গ্রন্থে নৈরাশ্যবোধের কোনো প্রশয় নেই। সাধারণ ভাবেই দ্বিতীয় পর্যায়ের আধুনিক কবিরা নৈরাশ্যবোধের প্রাবল্য থেকে মুক্ত। এ-ও সাম্যবাদের আর এক শিক্ষা। ("কবি সুভাষ মুখোপাধ্যায়," 'আধুনিক বাংলা কবিতার দ্বিতীয় পর্যায়', কলকাতা, ১৯৯২, পৃ১৪৬ ও ১৬৭)।

সুভাষ মুখোপাধ্যায়ের এই পর্বের কবিতার যে-গুণটি হিমানী বন্দ্যোপাধ্যায়কে সবচেয়ে আকৃষ্ট করে তা হলো :

লৌকিক শব্দ, ঘটনা ও দৈনন্দিন জীবন থেকে আহৃত এইসব উপাদানে তাঁর কবিতা অনেক বেশি ইন্দ্রিয়গম্য ও মূর্ত হয়ে উঠেছে ব'লেই আমাদের উপর তার আঘাত হয় প্রবলতর। খবর-কাগজের পক্ষ থেকে এক সময়ে তাঁকে যে ঘুরে-ঘুরে বাংলাদেশের নানা স্থান থেকে বার্তা ও প্রতিবেদন পাঠাতে হ'তো, এই তথ্যটি এখানে আমাদের মনে প'ড়ে যায়। 'আমার বাংলা', 'যখন যেখানে,' 'ডাকবাংলার ডায়েরি' এই বইগুলো জীবনের ঘনিষ্ঠ ও নিবিড় উপস্থিতিতে তপ্ত ও স্পন্দমান। পাগল বাবরালি, সালেমন আর তার মা, ব্যঞ্জনহেড়িয়া গ্রাম বা চড়িয়ালের রাস্তা—এই সব মানুষজন ও অনুপুঙ্খ ওই তিনটি বইকে জ্যান্ত ক'রে রেখেছে—আর কবিতায় ঘটেছে তারই সংযত স্পর্শাতুর ব্যবহার। সেইজন্যেই তাঁর কবিতা কখনো ভয়ঙ্করের, কখনো বিষাদের, কখনো সুন্দরের। অস্বাভাবিক বা বিকৃত বা আপাত তীব্র কোনো অভিজ্ঞতার তাঁর আর প্রয়োজন হয় না। তাই জানলার শিকের ফাঁক দিয়ে এসে-পড়া রোদ দেখে তিনি লিখতে পারেন :

গরাদের এপারে দেখ—
কয়েদির ডোরাকাটা পোশাকে..... এখন মুরগিগুলোকে কুঁড়ো খাওয়াচ্ছে...
(বারুদের মত/ যত দূরেই যাই)

প্রাত্যহিক জীবনের তুচ্ছ খুঁটিনাটির প্রতি যে অসীম মমতা থেকে তাঁর কবিতা উৎসারিত, তাই তাঁর কবিতাকে মহার্ঘ উপচারে পরিণত করেছে। সাধারণত অভিজ্ঞতা বলতে আমরা নিত্যনৈমিত্তিকের বাইরে একটা-কিছু বুঝি; কিন্তু সাধারণ বাঁচাই যে একটা মস্ত ও অফুরন্ত অভিজ্ঞতা সেটা এ-ধরনের কবিতা পড়লে বোঝা যায়, সেখানে এমনকি নেহাৎ বর্ণনাও অনুপুঙ্খের বিশেষীকরণে ও উপমার 'অন্তরঙ্গ চমৎকারিত্বে' সমৃদ্ধ।

'পদাতিক'-এর কবি যে-জনগণের কবিতা লিখতেন, তার কোনো স্পষ্ট মুখ বা আদল ছিলো না—তা ছিলো পুঁথি পড়ে জানা জনগণ, চোখে দেখা নয়। অবরুদ্ধ আগ্নেয়গিরির মতো জ্বলন্ত ক্ষোভ বুকে নিয়ে তারা বিস্ফোরণের দিন গুনছিলো—সাধারণ মানবিক অনুভূতি বা দুর্বলতার মুহূর্তে কবি তাদের আমাদের সামনে এনে হাজির করেন নি। তাছাড়া কবিতার ভাষা ছিলো অত্যন্ত নাগরিক, শিক্ষিত, তির্যক ও চতুর। নাজিম হিকমতের কবিতার তরজমা করতে গিয়েই ও খবর-কাগজের পক্ষ থেকে ঘুরে-ঘুরে বার্তা সংগ্রহ করতে গিয়ে তাঁর চিন্তা ও প্রকাশভঙ্গিতে একটি আমূল পরিবর্তন ঘ'টে গেলো। ...... তাই গোড়ার দিকে কবিতা উদ্দীপ্ত ছিলো, সন্দেহ নেই, কিন্তু বিশেষ অর্থে জীবন-সমৃদ্ধ ছিলো না। কিন্তু 'ফুল ফুটুক' পর্যায় থেকে তিনি বিশেষভাবেই সাধারণ মানুষের কবি হয়ে উঠলেন। ("সুভাষ মুখোপাধ্যায়ের কবিতা,"

'সারস্বত প্রকাশ' দিলীপকুমার গুপ্ত অমরেন্দ্র চক্রবর্তী সম্পাদিত বর্ষ ১ সংখ্যা ৭ কার্তিক ১৩৭৫। পৃ ১২।)

কবির জবানীতে এই সময়ের অভিজ্ঞতা জানবার জন্য 'যখন যেখানে' (১৩৬৭) গ্রন্থের "বাবর আলির চোখের মত" রচনাটি দ্রষ্টব্য।

## ৩ কাল মধুমাস

সুভাষ মুখোপাধ্যায়। ভারবি ২৬ কলেজ স্ট্রিট, কলকাতা ১২ @ সুভাষ মুখোপাধ্যায়
প্রথম প্রকাশ: জ্যৈষ্ঠ ১৩৭৩, মে ১৯৬৬
প্রচ্ছদশিল্পী: পূর্ণেন্দু পত্রী
প্রকাশক : গোপীমোহন সিংহরায় ভারবি, ২৬ কলেজ স্ট্রিট, কলকাতা ১২।
মুদ্রক: সূর্যনারায়ণ ভট্টাচার্য, তাপসী প্রেস, ৩০ বিধান সরণি, কলকাতা ৬।
প্রচ্ছদ মুদ্রক: নিউ প্রাইমা প্রেস, কলকাতা ১৩ দাম: সাড়ে তিন টাকা।
উৎসর্গ: আকৈশোর আমার কবিতার অক্লান্ত পাঠক রমাকৃষ্ণ মৈত্র বন্ধুবরেষু।
পৃষ্ঠাসংখ্যা ৮৭। ৩৮ টি কবিতার সংকলন:

১ তোমাকে বলিনি (আকাশে তুলকালাম মেঘে)
২ জলছবি (ক্যালেণ্ডারে হাত দিস্ নে)
৩ দ্বৈপায়ন (একাকিত্বের সমাহার? নাকি)
৪ নিশান (আমার স্মৃতিতে দুলে দুলে)
৫ খোলা দরজার ফ্রেমে (টেবিলের ওপর ফাটলধরা পাথরটায়)
৬ শূন্য নয় (লাবণ্য, একবার তুমি চোখ তুলে তাকালেই)
৭ এই মিছিল এই রাস্তা (ওরা ভেবেছিল আমরা রাস্তায়)
৮ ভুবনডাঙার বাউল এক (যেন উলানোভার মরালনৃত্যে)
৯ লাল গোলাপের জন্য (আমারও প্রিয় রং লাল)
১০ ছি-মন্তর (লাগ লাগ ভেল্‌কি)
১১ কুকুর ইঁদুর মাছি ফুলের গাছ (পর্দাটা উসখুস করছে)
১২ সকালের ভাবনা (দুধের গাড়িটা মোড় ঘুরতেই)
১৩ পারঘাটের ছবি (এপারে গিলে ওপারে ওগরাবে)
১৪ মর্সিয়ার পর (রাস্তায় লাইনবন্দী শোক)
১৫ কাছের লোক (দরোজা খোলো, ফিরে এসেছি)
১৬ জননী জন্মভূমি (আমি ভীষণ ভালোবাসতাম আমার মাকে)
১৭ এদিকে (ওদিকে প্রচণ্ড তর্ক)
১৮ ফোঁটা (ভাই আমাকে বকুক ঝকুক)
১৯ ভুলে যাব না (চেয়ার দোকান। তুমুল তর্কে চিড় খাচ্ছে টেবিল)
২০ কালো বেড়াল (এক গাদা লোক পুকুরে হুমড়ি খেয়ে প'ড়ে)
২১ আমার ছায়াটা (আগুন মুখে ক'রে)

২২ হাত বাড়ালে (কোন্ দিকে? কোথায় তুমি যাবে)
২৩ আশ্চর্য কলম (এই যে দাদা, এতদিনে বেরিয়েছে)
২৪ বন্ধু (চাঁদনিতে মুড়িমুড়কির মতো বিক্রি হচ্ছে টর্চ)
২৫ খড়ির দাগে (ওপরে আকাশ নীল ব্যথার মোচড়ে)
২৬ সাফাই (শেষ লড়াইয়ের গড়খাইগুলো)
২৭ হালুম (রাত্তিরে শেষ শো-র পর)
২৮ আমার কাজ (আমি চাই কথাগুলোকে)
২৯ এই জমি (কারো মুখের কথায় আর আমার বিশ্বাস নেই)
৩০ ফড়েদের প্রতি (আমি জানি, আমি দাবা খেলতে বসলেই)
৩১ একটি চেক কবিতার ভগ্নাংশ (মনে হবে তুমি)
৩২ সান্ধ্য (একটু আগে হাওয়ায় একটা হল্কা এসে)
৩৩ খেলা দেখে যান (মাথার ওপর খাটানো নীল)
৩৫ হেঁ হেঁ আলির ছড়া
কাণ্ড (মহকুমার সদরে ভাই)
বাঘে (চরাতে নিয়ে গিয়েছিল যে মালিক)
তিন্তিড়ী (তেঁতুলতলায় শব্দ কিসের)
৩৬ কাছে দূরে (মুখখানি যেন ভোরের শেফালি)
৩৭ রোদে দেব (আমরা বড়োরা কেন বার বার)
৩৮ কাল মধুমাস (বারবার ফিরে আসা নয়)

'কাল মধুমাস'-এর আরেকটি মুদ্রণ হয়েছিল একই সংস্থা থেকে ভাদ্র, ১৩৭৬-এ।

—প্রথম দে'জ সংস্করণ প্রকাশিত হয় বৈশাখ ১৩৮৭, এপ্রিল ১৯৮০-তে। দ্বিতীয় সংস্করণ ফাল্গুন ১৩৯৫, মার্চ ১৯৮৯-তে। অন্যান্য জ্ঞাতব্য তথ্য হলো : প্রচ্ছদ-শিল্পী গৌতম রায়। দাম পনের টাকা। প্রকাশক ঃ শ্রীসুধাংশুশেখর দে, দে'জ পাবলিশিং, ১৩ বঙ্কিম চ্যাটার্জী স্ট্রিট, কলকাতা ৭৩।

মুদ্রাকর : শ্রীবিশ্বনাথ পাত্র, সত্যনারায়ণ প্রেস, ১ রমাপ্রসাদ রায় লেন, কলকাতা ৬। প্রচ্ছদ মুদ্রণ : ইমপ্রেসন হাউস, কলকাতা ৯। পৃষ্ঠাসংখ্যা ৯৬। সুভাষ মুখোপাধ্যায়ের পঞ্চাশ বছর বয়েসে 'কাল মধুমাস' কাব্যগ্রন্থটি প্রকাশিত হয়। সেকথা অলোক রায় স্মরণ করেন তাঁর "সুভাষ মুখোপাধ্যায় ও বাংলা সাহিত্য" ('সাহিত্য ও সংস্কৃতি', শ্রাবণ ১৩৭৭) প্রবন্ধে :

সুভাষ মুখোপাধ্যায়ও অবশেষে পঞ্চাশ পার হলেন। বিশ্বাস করতে ঠিক মন চায় না। আসলে এই সঙ্গে আমাদেরও বয়স বেড়ে চলেছে। একদা 'পদাতিক'—'চিরকুট'-এর কবিকেই যেন বেশি করে চিনতুম। আজ 'যত দূরেই যাই' বা 'কাল মধুমাস' কাব্যে যে-কবিকে আবিষ্কার করি, তাঁকে কখনও মনে হয় নূতন, কিন্তু ভালোভাবে ঠাহর করে দেখলেই ধরা পড়ে, "ঘুরে ফিরে শেষে আজো সেই একই বৃত্ত।" অথচ বয়স বাড়ে,

'যৌবন বিদায় নিয়ে
এতক্ষণে পৌঁছে গেছে যেখানে যাবার।
মিষ্টি হেসে
হাত নেড়ে তাকে বলেছিলাম বিদায়।
মেয়েলি ঈর্ষায়
প্রৌঢ়ত্বও করছে যাব-যাব।'

(কাল মধুমাস)

আসলে সময়ের সংজ্ঞা বয়সের মাপকাঠি ধরে দেওয়া যায় না, "তোমার সময় দিয়ে তাই বৃথা চেষ্টা আমাকে মাপবার।" কবিকে মাপা যায় কবিতা দিয়েই, বয়স দিয়ে নয়।

১৯৩৮ সালে সুভাষ মুখোপাধ্যায়ের কবিতা লেখার শুরু, আর আজ ১৯৭০ সালে—এই ত্রিশ-বত্রিশ বছরের কবিতা বিচার করতে বসলে পরিবর্তনের রেখা যেমন স্পষ্ট হয়, তেমনি পরিণতিবোধও দৃশ্যগোচর হয়। আজও তিনি 'সকলের গান' লেখেন, লিখতে চান ; তিনি সেদিন লিখেছিলেন

'আকাশের চাঁদ দেয় বুঝি হাতছানি?
ওসব কেবল বুর্জোয়াদের মায়া—
আমরা তো নই প্রজাপতি সন্ধানী,
অন্তত, আজ মাড়াই না তার ছায়া।

আজ লেখেন,

'আমাকে কেউ কবি বলুক
আমি চাই না।
কাঁধে কাঁধ লাগিয়ে
জীবনের শেষদিন পর্য্যন্ত
যেন আমি হেঁটে যাই।
আমি যেন আমার কলমটা
ট্র্যাক্টরের পাশে
নামিয়ে রেখে বলতে পারি—
এই আমার ছুটি
ভাই, আমাকে একটু আগুন দাও।

('আমার কাজ,' "কাল মধুমাস")

আমি আপাতত সাদৃশ্যটুকুর উপরই বেশি জোর দেব। সুভাষ মুখোপাধ্যায় বত্রিশ বছর আগে বাংলা কাব্যে যে একটি নূতন সুর সংযোজন করেছিলেন, সেদিন নূতন বলেই তার যে-চমক ছিল, আজ আর তা নেই। কিন্তু কবির কাব্য "বার বার ফিরে আসা নয়। পারাপার / নয়। / শুধু যাওয়া।" সুভাষ মুখোপাধ্যায় একদা ছিলেন বাংলা কাব্যের বিস্ময়—প্রসঙ্গ এবং প্রকরণ উভয় ক্ষেত্রে। কিন্তু এখন বিস্ময়ের চমৎকারিত্ব চলে গেছে বলেই তাঁর কবিতা পড়তে গিয়ে একধরনের চমক অনুভব করি—অপ্রত্যাশিতের চমৎকারিত্ব। পঞ্চাশোত্তীর্ণ প্রায়-বৃদ্ধ কবি বলে তাঁকে ভাবতে পারি না। সুভাষ মুখোপাধ্যায় ঘরের কোণে ফিরে যাননি, কৈশোরের সেই যাত্রা আজও অব্যাহত। সেই জন্যই ঠিক বিশ্বাস হতে চায় না, তাঁরও বয়স হয়েছে তিনিও বুড়ো হয়ে যাচ্ছেন। রবীন্দ্রনাথের কবিতা পড়লে যেমন বয়সের কথা মনেই পড়ে না। তেমনি সুভাষ মুখোপাধ্যায়ের। কবি মাত্রেই পদাতিক, তিনি অগ্রসর হবেন। রণছোড় হওয়ার উপায় নেই তাঁর। (পৃ ৩০৪-৫)

+

আজকের দিনে রাজনীতির সঙ্গে কবিতার, কবিতার সঙ্গে জীবনের নিবিড় অন্তর্নিবিষ্ট সম্পর্ক নিয়ে আমাদের মনে কোনো প্রশ্ন জাগে না। 'রাজনৈতিক কবিতা' বলে কোনো আজব জিনিস নেই, সুতরাং রাজনীতির সঙ্গে কবিতার বিরোধ কল্পনাও নিরর্থক। সুভাষ

মুখোপাধ্যায় রাজনীতিকে গ্রহণ করেছেন সেই ব্যাপকতম অর্থেই, যেখানে রাজনীতির মধ্যে বৃহত্তর ইতিহাস-নীতিও যুক্ত, আর ইতিহাসকে অস্বীকার করার অর্থ নিজেকেই অস্বীকার করা। তবু ভুল বোঝা হয়, ভুল বোঝানো হয়,—আসলে বিশেষ কোনো রাজনৈতিক মতকে রাজনীতি ব'লে ভুল করলেই এই বিপর্যয় ঘটে।.... আমরা আগেই দেখেছি, সুভাষ মুখোপাধ্যায়ের কবিতার ইতিহাসবোধের প্রকাশ, যা—সম্প্রতি প্রকাশিত 'কাল মধুমাস' গ্রন্থেও আবার শুনি, "কালের সেপাই এসে ঘাড় ধরে তুলে দিয়ে বলল—হট্।" কাল মধুমাস এই প্রত্যয়ই কবিতার রাজনীতি এবং এই রাজনীতিই কবিতার প্রাণ। (পৃ ৩০৭)।

অরুণ সেন 'কাল মধুমাস' কাব্যগ্রন্থ বিষয়ে 'পরিচয়' পত্রিকায় লেখেন :

চল্লিশের কবিদের মধ্যে আমাকে সব চেয়ে টানে সুভাষ মুখোপাধ্যায় এবং মণীন্দ্র রায়ের কবিতা। মণীন্দ্র রায়ের 'কালের নিস্বন' গত বছর বেরিয়েছে এবং সুভাষ মুখোপাধ্যায়ের 'কাল মধুমাস' এ-বছর জ্যৈষ্ঠে। দুজনকেই এখন সময়কে নিয়ে ব্যস্ত দেখা যাচ্ছে।

+

বুদ্ধদেব বসু একদা বলেছিলেন, সুভাষ নাকি সমর সেনের রোমাণ্টিক সৌন্দর্যের জন্য হাহাকারকে বিষাদেরও অযোগ্য বলে উড়িয়ে দিয়েছিলেন। সেই হাহাকার নেই, কিন্তু বিষাদ যেন সুভাষ মুখোপাধ্যায়ের কবিতাকেও এখন আক্রমণ করেছে। বিষাদ, স্মৃতি ইত্যাদি তো তাঁর কবিতায় সত্যিই এক সময়ে অভাবিত ছিল এবং পুরোপুরি সুখেরও ছিল না সেটা।

আমার ভালো লাগে সেই কবিতাও, যেখানে তিনি সচেতনভাবে একটি সুরকে অনুরণিত করে করে একটি অসাধারণ এফেক্ট তৈরি করেন :

'আমার স্মৃতিতে দুলে দুলে
দুলে দুলে

সারাক্ষণ
দুলে দুলে
নিশান
দুলে দুলে
নিশান
দুলে দুলে
সারাক্ষণ আমার স্মৃতিতে
নাচছে।'

কিংবা 'দরোজা খোলা / ফিরে এসেছি—/ফিরে এসেছি দেখ' জাতীয় কিছু কবিতা। 'কাল মধুমাস' কবিতায় দেখছি, কখনো লোক-দেখানো মিল, কখনো খুব চোরা-মিল, যেন মিলই নয়, অদ্ভুত মেজাজ তৈরি করেছে। কিন্তু সুভাষ মুখোপাধ্যায়ের কবিতায়, মনে হয়, সম্প্রতি বিষয়বস্তুর অভাবে সমস্যা দেখা দিচ্ছে—তাই নিজেকে অনুকরণ করারও ঝোঁক এসে পড়ছে, যা অন্তত তাঁর কাছ থেকে অপ্রত্যাশিত ছিল।

("পরিবর্জনে, নয় পরিগ্রহণে," 'পরিচয়', গোপাল হালদার সম্পাদিত বর্ষ ৩৬ সংখ্যা ৯-১০ চৈত্র-বৈশাখ ১৩৭৩-৭৭ পৃ ৮৬৫, ৮৬৭)।

'কাল মধুমাস'-এর অন্তর্গত "সাফাই" কবিতাটির বিশ্লেষণ করেছিলেন মৃণাল বন্দ্যোপাধ্যায় 'কবিতা-পরিচয়' পত্রিকার (অমরেন্দ্র চক্রবর্তী সম্পাদিত) একাদশ সংখ্যায়।

৪. **এই ভাই** সুভাষ মুখোপাধ্যায়। বিশ্ববাণী প্রকাশনী কলিকাতা ৯। প্রথম প্রকাশ ভাদ্র ১৩৭৮, সেপ্টেম্বর ১৯৭১। প্রচ্ছদশিল্পী রঘুনাথ গোস্বামী। প্রকাশক ব্রজকিশোর মণ্ডল। বিশ্ববাণী প্রকাশনী ৭৯/১ বি মহাত্মা গান্ধী রোড কলকাতা ৯। মুদ্রক মানসী গুহঠাকুরতা। শাশ্বতী প্রেস ৯/৩ রমাকান্ত মজুমদার স্ট্রীট, কলকাতা ৯। দাম চার টাকা। পৃষ্ঠা সংখ্যা ৬৪। ৪১টি কবিতার সংকলন :

১ পূর্বপক্ষ
২ উত্তরপক্ষ
৩ সামনের স্টপে
৪ পাখির চোখ
৫ গাও হো
৬ ভাবতে পারছি না
৭ ল্যাং
৮ দূরত্বে
৯ এ ও তা
১০ বলিহারি
১১ দুয়ো
১২ বাঘবন্দী
১৩ বাইরে থেকে ভেতরে
১৪ ছুটির গান
১৫ ছাই
১৬ কে যায়
১৭ জল আসুক
১৮ এই ভাই
১৯ এক অস্থির চিত্র
২০ এইও
২১ তাঁর ইচ্ছেয়
২২ খেলা
২৩ এমনি ক'রে
২৪ একাকার
২৫ জেলখানার গল্প
২৬ ভাল লাগছে না
২৭ সুখে থাকো
২৮ ছিন্নভিন্ন ছায়া
২৯ আমাদের হাতে
৩০ হতেই হবে
৩১ নজরুল তোমাকে
৩২ পটলডাঙার পাঁচালী যাঁর
৩৩ যা চাই
৩৪ নাটক
৩৫ সর্ষে
৩৬ ছত্রী
৩৭ পুপের নয়
৩৮ সিনেমামা
৩৯ পুপের মা-র গল্প
৪০ তানসেন গুলি
৪১ রোমাঞ্চ সিরিজ

বইটির দ্বিতীয় মুদ্রণ বেরিয়েছিল কিনা জানি না। 'এই ভাই' পরে 'সুভাষ মুখোপাধ্যায়ের কাব্য সংগ্রহ'-র দ্বিতীয় খণ্ডে অন্তর্ভুক্ত হয়। এখানে নিম্নলিখিত কবিতাগুলি সংযোজিত হয়েছে :

১ বাড়িয়ে বাড়িয়ে (পা বাড়ালেই)
২ দেখ মাস্টের (সাদা। কালো কালো। সাদা)
৩ শুধু আজ ব'লে নয় (শুধু আজ ব'লে নয়)
৪ জলদি জলদি (জলদি জলদি)

৫ ভালবাসার মুখ (আমার যাওয়া)
৬ তোমাকে দরকার
(তোমাকে আমার এখন
খুব দরকার)
৭ চীরবাসে (কবিতাকে পারি
আমিও পরাতে পোশাক)
৮ পাহাড়ে গা তোলে গোলাপ
(পাহাড়ে গা তোলে গোলাপের
মঞ্জরী।)

—দে'জ সংস্করণ শীঘ্রই প্রকাশিত হবে।

এই গ্রন্থটি প্রসঙ্গে 'সুভাষ মুখোপাধ্যায়ের কাব্য সংকলন' (পরে গ্রন্থপরিচয় দ্রষ্টব্য) -এর সম্পাদক জমিল শরাফী (রণেশ দাশগুপ্ত) লেখেন :

ষাটের দশকের শেষ এবং সত্তর দশকের শুরুতে লেখা। গণ-বৈপ্লবিক শিবিরের আভ্যন্তরীণ ভ্রাতৃঘাতী, আত্মঘাতী-আত্মহত্যা প্রবণতার বিভ্রান্তিকে কাটিয়ে ওঠার সংগ্রামের পটভূমিতে লেখা

"আমরা এ ওকে
সে তাকে
নখ দিয়ে খুঁড়ছি
দিনরাত খুঁড়ছি
দিনরাত খুঁড়ছি
রাতদিন খুঁড়ছি।"

৫ ছেলে গেছে বনে সুভাষ মুখোপাধ্যায়। আনন্দ পাবলিশার্স প্রাইভেট লিমিটেড কলিকাতা ৯। প্রথম প্রকাশ ফেব্রুয়ারী ১৯৬২। ষষ্ঠ মুদ্রণ জানুয়ারী ১৯৮৭। প্রচ্ছদ পূর্ণেন্দু পত্রী। আনন্দ প্রেস এ্যাণ্ড পাবলিকেশনস প্রাইভেট লিমিটেডের দ্বিজেন্দ্রনাথ বসু কর্তৃক পি ২৪৮ সি. আই. টি স্কীম নং ৬ এম কলিকাতা ৭০০ ০৫৪ থেকে মুদ্রিত। মূল্য ৮.০০। উৎসর্গ বাংলাদেশের মুক্তিযুদ্ধে উৎসর্গীকৃত প্রাণ বাংলাভাষী ও ভারতের বহুভাষাভাষী বীর সৈনিকদের উদ্দেশে। পৃ ৫৫। মূল শিরোনাম ধরলে চল্লিশটি কবিতার সংকলন।

১ সামনেওয়ালা ভাগো
২ অদ্ভুত সময়
৩ হাত বাড়িয়ে রেখেছি
৪ ছেলে গেছে বনে
৫ সফরী
৬ খেলা হবে
৭ মধ্যে যুদ্ধ
৮ লাগসই
৯ নমুই
১০ ধরাবাঁধা
১১ চর্যাপদ থেকে
১২ শহিদুল্লা এর দুটি কবিতা
১৩ ৎভারদভ্স্কির একটি কবিতা
১৪ বসন্ত দর্শন
১৫ গাঁয়ে ফিরে
১৬ পাথরকুচির গান
১৭ প্রেমগীতি
১৮ হতাম যদি হাওয়া
১৯ হতাম যদি গোলাপ
২০ শরতের দিন
২১ যৌবন [illegible]
২২ দূরভাষ
২৩ খাঁচা-ছাড়া
২৪ নিশির ডাক নাটকের গান
২৫ বায়নাক্কা
২৬ ম্যাও

২৭ ভিয়েতনামে শোনা একটি গান
২৮ দেখেশুনে
২৯ দেওয়ালে লেখবার জন্য
৩০ কে বা কারা
৩১ নিয়ে যাব শহর দেখাতে
৩২ সময়ের জালে
৩৩ ফেরাই
সবাই সমান
বলির বাজনা
মধ্যিখানে চর
বন্ধুরা কোথায়
৩৪ একুশে ফেব্রুয়ারি
৩৫ দ্রুতি
৩৬ শব্দে আর নিঃশব্দে
৩৭ আজকের গান
৩৮ আলোয় অনালোয়
৩৯ কড়াপাক
৪০ পূব হাওয়ার গান

কাব্যগ্রন্থটির প্রথম সংস্করণ দেখতে না পাওয়ায় পরিবর্তন অথবা সংযোজন বিষয়ে কিছু বলতে পারছি না। জমিল শরাফী 'ছেলে গেছে বনে' বিষয়ে মন্তব্য করেছেন :

> বাংলাদেশের মুক্তিযুদ্ধ যখন কবির মনে নতুন আশার বাতি জ্বেলেছে, তখন এখানে-সেখানে ছড়িয়ে থাকা সাথীদের ফিরে পাবার জন্যে গভীর অপেক্ষা ও আগ্রহ নিয়ে লেখা এই কবিতাগুলি। উপরোক্ত পর্বগুলির সামগ্রিক এবং ঐকিক পটভূমিতে রেখে সুভাষ মুখোপাধ্যায়ের সমস্ত কবিতাকে ধারাবাহিকভাবে অথবা যখন-যেটা-ইচ্ছা নিয়ে মনের মধ্যে রাখলে একটা কথা নিশ্চয় কাঁটার মতো বিঁধবে। সেটা হচ্ছে সুভাষ মুখোপাধ্যায়ের কবিতার রাজনৈতিকতা। এটাকে চাপা দিয়ে সুভায মুখোপাধ্যায়ের কবিতার স্বাদ পাবার যে কোন রকম বিমূর্ত চেষ্টা নখ তুলে দিয়ে সুন্দর হাতকে নরম করার চেষ্টা মাত্র।....মুক্তি সংগ্রাম ও সাম্যবাদের রাজনীতি করলে যে কবিতার সারসত্তাব গভীরতা বাড়ে এবং কবিতার জাত না গিয়ে তার মান বাড়ে, এই ধারাটির একজন প্রধান প্রতিভূ সুভাষ মুখোপাধ্যায় আধুনিক বাংলা কবিতায়। নাজিম হিকমতের কবিতার যে অনুবাদ করেছেন সুভায মুখোপাধ্যায়, তার তীক্ষ্ণতীব্রতায় রয়েছে সুভাষ মুখোপাধ্যায়ের কবিসঙ্গ বেছে নেবার ব্যাপারে সুস্পষ্টতা। কিন্তু বিপ্লবী কবিতা আর রাজনৈতিক বিপ্লবী প্রতিবেদন দু'টো রচনার ক্ষেত্রে স্বতন্ত্র ব্যাপার। সুভাষ কবি। রাজনৈতিক কবি।

বাংলাদেশ সংস্করণ

## ৬ সুভাষ মুখোপাধ্যায়ের কাব্য সংকলন

বৈশাখ, ১৩৮২ এপ্রিল, ১৯৭৫। প্রকাশক ও মুদ্রক ওয়াদুদুল হক। লালন প্রকাশনী ২৬২ বংশাল রোড ঢাকা-১। প্রচ্ছদপট কাইয়ুম চৌধুরী। লেখক কর্তৃক সর্বস্বত্ব সংরক্ষিত। দাম পঁচিশ টাকা। পৃষ্ঠা সংখ্যা ২৭৯।

'পদাতিক' থেকে 'ছেলে গেছে বনে' এই আটটি মৌলিক কাব্যগ্রন্থের নির্বাচিত

সংকলন। মোট ১২২টি কবিতা আছে। 'কবির কথা' শীর্ষক ভূমিকায় বলা হয়েছে :

এ, খল, খতিব আমার অনেক দিনের বন্ধু। জন্মসূত্রে বাঙালী না হয়েও বাংলা ভাষা আর বাংলাদেশের ওপর তাঁর মত এমন নাড়ীর টান খুব কম দেখা যায়। লালন প্রকাশনীকে দিয়ে বাংলাদেশে আমার এই বই প্রকাশ করানোর মূলে রয়েছেন আমার সেই অকৃত্রিম বন্ধু খতিব।

সহৃদয় প্রকাশক ওয়াদুদুল হক সাহেব আমাকে বিপদে ফেলেছেন এ বইয়ের একটা ভূমিকা লিখে দিতে ব'লে। একে নিজের লেখা, তার উপর কবিতার বই। অগত্যা প্রকাশকের কথা রাখতে গিয়ে আমাকে সেই কথাই বলতে হবে যার সঙ্গে কবিতার তেমন কোন সাক্ষাৎ সম্পর্ক নেই।

চার দশক ধরে যা লিখেছি, তা থেকে বাছাই করে এ বইতে ধ'রে দেওয়া হয়েছে। বাছাইয়ের মাপকাঠি সময় বা বিষয়—একান্তভাবে কোনোটাই নয়। তবু নানা সময় এবং নানা বিষয় এই বইতে স্থান পেয়েছে। যাতে কিছুটা বৈচিত্র ফুটে ওঠে।

এ বই বাংলাদেশে এই প্রথম প্রকাশিত হওয়ায় এমন অনেক পাঠক-পাঠিকার কাছে আমার কবিতা পৌঁছুবে—যাঁবা হয়ত এই প্রথম আমার কবিতা পড়বেন। স্থান-কালের দূরত্বে কার মনে কেমন ছাপ পড়বে জানি না। সব কবিতারই উৎস তার সমকাল আর জনজীবন। আশা করি, পাঠকেরা তা স্মরণে রাখবেন।

সুভাষ মুখোপাধ্যায়

কলকাতা
৬ই আগস্ট, ১৯৭৪

এই সঙ্গে সংযোজিত ঢাকা ২৬শে মার্চ, ১৯৭৫ তারিখ স্বাক্ষরিত জমিল শরাফীর ৭ থেকে ১২ পৃষ্ঠার 'কবি পরিচিতি'। এখান থেকে অংশবিশেষ উদ্ধৃত হয়েছে অন্যত্র। জমিল শরাফী আসলে রণেশ দাশগুপ্তর ছদ্মনাম। আমার প্রশ্নের উত্তরে তিনি জানিয়েছেন যে, 'ঢাকার লালন প্রকাশনীর সুভাষ কাব্য সংকলন বইটি আপনি পেয়েছেন, এই সুসংবাদটি পেলাম। এতে সম্পাদক হিসেবে ভূমিকাটি লিখেছিলাম ছদ্মনামে। সেই সময়ে জমিল শরাফী নাম নিয়ে সংবাদপত্রে মাঝে মাঝে লিখতাম (৭. ১১ ৯২)'। নীচে এই নির্বাচিত কাব্যগ্রন্থের সূচি দেওয়া হ'লো :

পদাতিক

কাল মধুমাস



এই ভাই



ছেলে গেছে বনে

# পাঠভেদ

এই পর্বের কবিতাগুলিতে পাঠভেদ প্রায় নেই বললেই চলে। তবুও প্রথমের সঙ্গে পরবর্তী সংস্করণের যে দু-একটি শব্দেব পার্থক্য দেখা যায়, তা নীচে নির্দেশিত হ'লো। তবে বিরতিচিহ্ন, অণুচ্ছেদ এবং পঙক্তি-বিন্যাসের বদল দেখানো হয়নি। আর যেগুলি স্পষ্টতই ছাপার ভুল (যেমন 'দিন আসবে' কাব্যগ্রন্থের "একটি চিঠি"র পঞ্চম স্তবকে 'মৃদুমন্দ হাওয়ার প্রতি' ছাপা হয়েছিল '...... হওয়ার প্রতি' অথবা 'এই ভাই'-এর দ্বিতীয় স্তবকে 'আমার মানা / আর না মানার মাঝখানে' ছাপা হয়েছিল 'আমার মামা / আর না মামার মাঝখানে'), সেগুলি বর্জিত হয়েছে।

যত দূরেই যাই

| কবিতার নাম | পৃষ্ঠা | স্তবক | পঙক্তি | ছিলো | হয় |
|---|---|---|---|---|---|
| রাস্তার লোক | ৮৩ | ৬ | ১ | তাব মনে হল | তাবপব মনে হল |
| আলো থেকে অন্ধকারে | ৯৩ | ৫ | ১-৬ | সমস্ত সভ্যতা ভুলে | যেখানে সভ্যতা ভুলে |
| | | | | . .... . | |
| | | | | যেখানে হিংস্র অন্ধকাব | হিংস্র অন্ধকার |
| দূব থেকে দেখো | ১০৩ | ১ | ২ | চামচে কবে নাডাতে থাকব | ...নাডতে.. |

কাল মধুমাস

একটি পোলিশ কবিতার ভগ্নাংশে

| কবিতার নাম | পৃষ্ঠা | স্তবক | পঙক্তি | ছিলো | হয় |
|---|---|---|---|---|---|
| | ১৪৩ | শিরোনাম | | একটি চেক কবিতাব ভগ্নাংশে | .পোলিশ.. |
| কাল মধুমাস | ১৫২ | ৫ (অণুচ্ছেদ) | ৩ | দাঁতে দাঁত কডমড কডমড় | দাঁতে দাঁতে.. |

দিন আসবে

| কবিতার নাম | পৃষ্ঠা | স্তবক | পঙক্তি | ছিলো |
|---|---|---|---|---|
| একটি চিঠি | ৩৪ | ৪ | ৪ | সেই কোন্ দূরে-র পর এই |

পঙক্তিগুলো ছিলো : [পরে বর্জিত।]
শূণ্যগর্ভ (sic) হতাশার নিষ্ঠুর জাল।
আর বক্তের মধ্যে বুকে হেঁটে চলল
তার পাকিয়ে ওঠা ভয়।
কবিতার সেই কোন্ কবিতার কথা সেসব
তখনও
মাথার উপর চাঁদের হাট বসিয়ে
[illegible] হাওয়ায় ভাসত [illegible] দল।
তখনও স্ফটিকের মত
ঝলমলে ছিল আকাশ
আর শূণ্যতা (sic) ছিল সীমাহীন নীল।
সন্ধে নাগাদ দিগন্তে বিলীন হত শুভ্র পাল

| কবিতার নাম | পৃষ্ঠা | স্তবক | পঙক্তি | ছিলো | হয় |
|---|---|---|---|---|---|
| | | | | আর মাস্তুলগুলো মিলিয়ে যেত কোথায় সেই কোন্ দূরে | |
| গ্রামবার্তা | ৩৭ | ৪ | ৪ | এখন শুধু হুকুমের অপেক্ষা | ....ওয়াস্তা |
| মানব-বন্দনা | ৩৯ | ৬ | ৪ | কিছু লুকানো টাকা | কিছু লুকোনো... |
| | ৪০ | ১৭ | ৩ | স্নান করেছে একটি নক্ষত্র | .... করছে ....। |
| | ৪১ | ২৭ | ২ | আপনি এমনভাবে সব বলছেন | ....বলেছেন |
| স্পেন | ৪৯ | ৭ | ১ | টোলেডোর রাস্তায় রাস্তায় | তোলেদোর... |
| | ৫০ | ৬ | ৭ | তুমি শান্তিতে ঘুমোও | |
| দ্বৈরথ | ৫১ | ৪ | ১১-১৫ | স্তবকে স্তবকে কয়লা ভেঙে চাপা পড়ল পনেরোটা মানুষ পনেরো জন মানুষের জীবন্ত কবর। | .... পনেরো জন জীবন্ত কবর। |
| দিন আসবে | ৫৬ | ৮ | ৩-৪ | বুলেট ওড়াবে? | বুলেটে ওড়াবে? |
| স্মৃতি | ৫৯ | ২ | ১-২ | দোষ তার একটাই .... কাশত | দোষ তার একটাই ছিল শুধু কাশত। |
| | ৫৯ | ২ | ১- ২ | দোষ তার একটাই কাশত | দোষ তার একটাই ছিল শুধু কাশত [এই দুই ফুটকিচিহ্ন সম্পাদকের নয়] |
| এই ভাই | | | | | |
| ছাই | ১৭৯ | ১১ | ৩ | কিচ্ছুতেই কিছু হয় না | কিছুতেই...... |
| এক অস্থির চিত্র | ১৮৭ | | | এক অস্থায়ী চিত্র [শিরোনাম] | |
| ছেলে গেছে বনে | | | | | |
| সময়ের জালে | ২৪৬ | ৪ | ২ | দুপাশের দেয়ালে আল্‌সে ছাদে..... | .... আল্‌সেয়..... |

## সংযোজন

*কাল মধুমাস* কাব্যগ্রন্থের 'একটি পোলিশ কবিতার ভগ্নাংশ' (ক.স.২, পৃ. ১৪৩) 'ভারবি' প্রকাশিত *কাল মধুমাস* গ্রন্থে 'একটি চেক কবিতার ভগ্নাংশ' নামেই ছাপা হয়েছিল। গ্রন্থ পরিচয় অংশে মূল গ্রন্থের সূচি অপরিবর্তিত রাখা হল। যদিও কবিতাটি অবশ্যই পোলিশ।

*এই ভাই* কাব্যগ্রন্থে সংকলিত 'যা চাই' কবিতাটি (কবিতা সংগ্রহ ২, পৃ ২০১) আর *ছেলে গেছে বনে* কাব্যগ্রন্থের 'দূরভাষ' কবিতাটি (কবিতা সংগ্রহ ২, পৃ ২৩৭) মূলত একই কবিতা। যদিও দুটি ভিন্ন কাব্যগ্রন্থে দু-ভাবে কবিতাটি সাজানো আছে। স্বাভাবিক কারণেই যতিচিহ্নেও ভিন্নতা আছে। বিন্যাস ও যতিচিহ্ন ছাড়া লক্ষ করার মতো দুটি পরিবর্তনের কথা এখানে উল্লেখ করা দরকার। 'দূরভাষ' কবিতাটির (পৃ ২৩৭) পঞ্চম পঙ্ক্তিতে 'জেনে রেখো' শব্দ দুটি যোগ হয়েছে আর একাদশ পঙ্ক্তিতে 'আমি' শব্দটি বর্জিত হয়েছে। পূর্ববর্তী সংস্করণের মতো *কবিতা সংগ্রহ* ২-এর এই সংস্করণেও দুটি কবিতাই থাকল।